ধারা।

৭৬। ত্রুটি হইলে, শুদ্ধিবাঁট করিবার জন্য ডেপুটি কালেক্টরের কোন ব্যক্তিকে নিযুক্ত করিতে পারিবার কথা।

পৃথকরূপে যে ভূমি ভোগ করা হয় তাহার কথা।

৭৭। স্বতন্ত্র দখল অনুসারে বাটওয়ারা করিবার ও ভূমির রাজস্ব বণ্টন করিয়া দিবার কথা।

৭৮। যে ভূস্বামির দখলে যে ভূমি থাকে তাঁহাকে সেই ভূমি নির্দ্দিষ্ট করিয়া দিবার কথা।

৭৯। পক্ষেরা সম্মত হইলে, কালেক্টরের ভূমি হস্তান্তর করাইতে পারিবার কথা।

সাধারণভাবে ভোগ করা ভূমি ও পৃথকভাবে ভোগ করা ভূমির কথা।

৮০। উপাসনা প্রভৃতির স্থানের কথা।

৮১। পুষ্করিণী, কূপ, জলপ্রণালী ও বাঁধের কথা।

৮২। লিখিত ভূস্বামিদের সম্মতি ব্যতিরেকে নিষ্করূপে ভোগ করা ভূমি বিভাগ না করিবার কথা।

৮৩। চিরস্থায়ী দরমিয়ানী মধ্যস্বত্ত্বক্রমে মোকররী খাজানায় যে ভূমি ভোগ করা যায় তাহার কথা।

৮৪। একটি মহাল বাটওয়ারাধীন থাকিলে দুই কি তদধিক মহালের ভূস্বামিদের সাধারণ-ভাবে ভোগ করা ভূমি লইয়া যে প্রকারে কার্য্য করিতে হইবে তাহার কথা।

৮৫। কখন ৮৪ ধারামতে বিভাগ করিবার খরচের অংশ দিবার জন্য অন্যান্য মহালের ভূস্বামিদের প্রতি আদেশ করা যাইতে পারিবে সেই কথা।

৮৬। ৮৪ ধারামতে কৃত নির্দ্দিষ্টকরণ পত্র কালেক্টরের নিকট অর্পণ করিবার কথা।

৮৭। ঐরূপে নির্দ্দিষ্ট করিয়া দেওয়া ভূমি সম্বন্ধে যে রূপে কার্য্য করিতে হইবে তাহার কথা।

৮৮। কোন ভূমি কোন আদিম মহালের অংশ কি না এই বিষয়ে বিবাদ কি সন্দেহ থাকিলে কার্য্যপ্রণালীর কথা।

৮৯। ৮৮ ধারার (খ) দফামত হুকুম অনুসারে বাটওয়ারা সমাপ্ত হইলে ও কোন মহালের ভূস্বামীকে ডিক্রীক্রমে কোন ভূমি হইতে বেদখল করা হইলে পর কার্য্যপ্রণালীর কথা।

## নবম অধ্যায়।

ধারা।

বাটওয়ারা সমাপ্ত না হওয়া পর্য্যন্ত কমিশনরের নিকট কার্য্যপ্রণালীর কথা।

৯০। কার্য্যের সংশোধন আবশ্যক হইলে কিম্বা আপিল বা আপত্তি দাখিল করা গেলে, কার্য্যপ্রণালীর কথা।

৯১। অন্যান্য স্থলে কার্য্যপ্রণালীর কথা।

৯২। কমিশনর যতবার উপযুক্ত বিবেচনা করেন সংশোধন বা অনুসন্ধানের জন্য তাঁহার ততবার কাগজপত্র ফিরাইয়া দিতে পারিবার কথা।

৯৩। কোন বাটওয়ারা দৃঢ়ীকরণসূচক কমিশনরের হুকুম কিম্বা মঞ্জুরকরণসূচক বোর্ডের হুকুম পাইয়া কালেক্টরের কার্য্যপ্রণালীর কথা।

৯৪। স্বতন্ত্র মহালগুলির দখল দেওন সম্বন্ধে কার্য্যপ্রণালীর কথা।

৯৫। প্রত্যেক স্বতন্ত্র মহালের উপর যে রাজস্ব ধার্য্য হয় ঐ মহাল তজ্জন্য স্বতন্ত্রভাবে দায়ী বলিয়া তৌজীতে ও সাধারণ রেজিষ্টরীতে লিখিবার কথা।

৯৬। সীমানার চিহ্নের কথা।

---

## দশম অধ্যায়।

### বিবিধ বিধি।

৯৭। দলীল উপস্থিতকরণ ও সাক্ষীদের হাজির হওন সম্বন্ধে ডেপুটী কালেক্টরের ক্ষমতার কথা।

৯৮। সালীসীতে অর্পণ করিবার জন্য সাধারণ ক্ষমতার কথা।

৯৯। ভূস্বামী যে মধ্যস্বত্ব সৃষ্টি করেন ও পাট্টা দেন তাহা বাঁচাইবার কথা।

১০০। মহাল সংযুক্ত করিবার কথা।

১০১। স্বতন্ত্র মহালের বাকী পড়িলে কালেক্টরের কারণ অনুসন্ধান করিবার ও কমিশনরের নিকট রিপোর্ট করিবার কথা।

১০২। ভূমির রাজস্ব নূতন করিয়া নির্দ্দিষ্ট করিয়া দিবার হুকুম করিতে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের ক্ষমতার কথা।

১০৩। কম করিয়া রাজস্ব ধার্য্য করা মহালের ভূস্বামিদের প্রতি বেশী করিয়া রাজস্ব ধার্য্য করা মহালের ভূস্বামিদিগকে টাকা ফেরত দিবার আদেশ করিতে পারিবার কথা।

## ১৮৯৬ সালের ৪ নম্বর।

### মহালের বাটওয়ারা বিষয়ক আইন সংশোধন করণার্থ আইনের পাণ্ডুলিপি।

মহালের বাটওয়ারা বিষয়ক আইন সংশোধন করা বিহিত। অতএব এতদ্দ্বারা নিম্নলিখিতমত বিধান করা যাইতেছে।—

### প্রথম অধ্যায়।

### সূচনা।

সংক্ষিপ্ত নাম, ব্যাপ্তি ও আরম্ভের কথা।

১ ধারা। (১) এই আইনটিকে মহালের বাটওয়ারা বিষয়ক ১৮৯ সালের আইন বলা যাইতে পারিবে।

(২) ইহা উপস্থিত সময়ে বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের শাসনাধীন দেশে প্রচলিত হইবে, এবং

(৩) শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের সম্মতি প্রাপ্ত হইয়া ইহা যে তারিখে কলিকাতা গেজেটে প্রকাশিত হয় সেই তারিখ হইতে ইহা প্রবল হইবে।

মহালের বাটওয়ারা বিষয়ক ১৮৭৬ সালের আইন রহিত করিবার কথা।

২ ধারা। ঐ তারিখে এবং ঐ তারিখ হইতে মহালের বাটওয়ারা বিষয়ক ১৮৭৬ সালের আইনটি রহিত হইবে।

কিন্তু যে সকল দায়ের থাকা বাটওয়ারা কার্য্য সম্বন্ধে ঐ আইনের ৬৩ ধারামত বিজ্ঞাপন ঐ তারিখের পূর্ব্বে প্রকাশিত করা হইয়াছে তাহা ঐ আইনের বিধানানুসারে চলিবে ও সমাপ্ত করা যাইবে।

অর্থ নির্দ্দেশের কথা।

৩ ধারা। বিষয় বা সংযুক্ত বাক্যাবলিতে বিরোধী ভাবের কোন কিছু না থাকিলে এই আইনে—

(/০) যে ব্যক্তি এই আইন অনুসারে কোন মাপ, জরীপ বা স্থানীয় তদন্ত করিবার জন্য কিম্বা কোন মাপ, জরীপ বা স্থানীয় তদন্তের ফলপ্রদর্শক কাগজপত্র প্রস্তুত করিবার জন্য নিযুক্ত হন "আমীন" বলিতে সেই ব্যক্তিকে বুঝাইবে।

(৵০) শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের উপস্থিত সময়ের শাসনাধীন দেশের জন্য যে রেবিনিউ বোর্ড থাকে "বোর্ড" বলিতে সেই রেবিনিউ বোর্ডকে বুঝাইবে।

(৶০) যে মহাল বাটওয়ারা করা যাইতেছে কিম্বা বাটওয়ারা করিবার প্রস্তাব করা হয় তাহা যে জেলার তৌজীতে লিখিত থাকে "কালেক্টর" শব্দে সেই জেলার কালেক্টরকে বুঝাইবে, এবং

(ক) যে কর্ম্মচারীকে বোর্ড সাধারণভাবে এই আইনানুযায়িক কালেক্টরের ক্ষমতা প্রদান করেন (বোর্ডকে এতদ্দ্বারা ঐরূপ ক্ষমতা প্রদান করিতে সক্ষম করাও গেল) এবং কমিশনর সাহেবের মঞ্জুরি লইয়া কালেক্টর যাহাকে কোন মহালের বাটওয়ারা সম্বন্ধে আপনার কোন ক্ষমতা অর্পণ করেন (কালেক্টরকে এতদ্দ্বারা ঐরূপ ক্ষমতা প্রদান করিতে সক্ষম করাও গেল) সেই কর্ম্মচারী, এবং

(খ) যে কর্ম্মচারীকে বোর্ড বিশেষভাবে এই আইনানুযায়িক কোন বাটওয়ারার প্রয়োজনার্থ কালেক্টরের ক্ষমতা প্রদান করেন (বোর্ডকে এতদ্দ্বারা ঐরূপ ক্ষমতা প্রদান করিতে সক্ষম করাও গেল) সেই কর্ম্মচারীও কালেক্টর শব্দের মধ্যে গণ্য।

(।০) কোন বাটওয়ারার কার্য্যে যে কালেক্টর নিযুক্ত থাকেন তিনি রাজস্ব সংক্রান্ত যে কমিশনরের অধীন "কমিশনর" শব্দে সেই কমিশনরকে বুঝাইবে।

(।/০) এই আইন অনুসারে কোন বাটওয়ারা করিবার ও রাজস্ব ধার্য্য করিয়া তাহা নির্দ্দিষ্ট করিয়া দিবার জন্য কিম্বা ঐ বাটওয়ারা ও রাজস্ব নির্দ্দিষ্ট করিয়া দেওয়া সম্বন্ধায় কোন কার্য্য চালাইবার জন্য কালেক্টর যে কোন আসিষ্টাণ্ট কালেক্টর, ডেপুটী কালেক্টর বা সব-ডেপুটী কালেক্টরকে নিযুক্ত করেন "ডেপুটী কালেক্টর" বলিতে তাঁহাকেও বুঝাইবে।

(।৵০) "লেপ্টেনেণ্ট গবর্ণর" বলিতে বঙ্গদেশের উপস্থিত সময়ের লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবকে কিম্বা যে ব্যক্তি ঐ পদের কর্ম্ম নির্ব্বাহ করেন সেই ব্যক্তিকে বুঝাইবে।

(।৶০) যে মহালের বাটওয়ারা কার্য্য চলিতেছে সেই মহালের কিম্বা ঐরূপ কোন মহালের কোন অংশের কিম্বা ঐরূপ কোন মহালগত বা ঐরূপ কোন মহালের কোন অংশগত কোন স্বত্বের অধিকারী বলিয়া যে ব্যক্তির অধিকারে ঐ মহাল কি উহার কোন অংশ কি স্বার্থ থাকে, "ভূস্বামী" শব্দে তদ্রূপ প্রত্যেক ব্যক্তিকেও বুঝাইবে, ঐ ব্যক্তি ঐ মহালের লিখিত ভূস্বামী হউন বা না হউন।

(॥০) কোন মহাল বা তাহার কোন অংশ বা তদ্গত কোন স্বার্থের ভূস্বামী বলিয়া যে ব্যক্তির নাম কালেক্টর সাহেবের মালগুজারী ভূমির সাধারণ রেজিষ্টরীতে রেজিষ্টরী করা হইয়াছে "লিখিত ভূস্বামী" বলিতে সেই ব্যক্তিকে বুঝাইবে।

(॥/০) বঙ্গদেশের প্রজাস্বত্ব বিষয়ক ১৮৮৫ সালের আইনে 'প্রজা' 'মধ্যস্বত্বাধিকারী,' 'মোকররীহারে ভূমি ভোগকারী রায়ত,' 'দখলিস্বত্ব বিশিষ্ট রায়ত' ও 'কোর্ফা রায়ত' এই শব্দগুলিতে যথাক্রমে যে যে অর্থ সংযুক্ত করিয়া দেওয়া হইয়াছে ঐ ঐ শব্দের সেই সেই অর্থ হইবে।

(॥৵০) কোন আদিম মহালে কোন ব্যক্তির যে স্বার্থ থাকে তাঁহার সেই স্বার্থানুযায়ী ভূমি ঐ আদিম মহাল হইতে পৃথক করিবার নিমিত্ত এবং আদিম মহাল যে ভূমির রাজস্বের তলবের জন্য দায়ী আছে তাহা হইতে পৃথক এরূপ ভূমির রাজস্বের তলবের জন্য দায়ী স্বতন্ত্র মহালস্বরূপ ঐ ভূমি তাঁহাকে নিরূপণ করিয়া দিবার নিমিত্ত কোন ব্যক্তি এই আইনের বিধানানুসারে কালেক্টরের নিকট প্রার্থনা করিলে "প্রার্থনাকারী" শব্দে সেই ব্যক্তিকে বুঝাইবে।

(॥৶০) যে সমস্ত ভূমি কালেক্টরের তৌজীতে ভূমির রাজস্বের একই তলব দিবার দায়ী বলিয়া লিখিত থাকে "মহাল" বলিতে সেই সমস্ত ভূমিকে বুঝাইবে।

(৸০) দুই বা তদধিক ব্যক্তি যে মহালের ভূস্বামী "সংসৃষ্ট অবিভক্ত মহাল" বলিতে সেই মহাল বুঝাইবে।

(৸/০) এই আইন অনুসারে যে মহালের বাটওয়ারাকার্য্য চলিতেছে কিম্বা এই আইন অনুসারে যাহার বাটওয়ারা করা হইয়াছে "আদিম মহাল" বলিতে সেই মহাল বুঝাইবে।

(৸৵০) এই আইন অনুসারে কোন আদিম মহাল বাটওয়ারা করণ দ্বারা যে পৃথক মহাল করা যায় কিম্বা ঐ রূপ বাটওয়ারার দ্বারা যে পৃথক মহাল করিবার জন্য এই আইন অনুসারে কার্য্য চলিতেছে "স্বতন্ত্র মহাল" বলিতে সেই পৃথক মহাল বুঝাইবে।

(৸৶০) ভূমির উপর যে বিল্ডিঙ্গ থাকে তাহা "ভূমি" শব্দের মধ্যে গণ্য নয়।

(১৲) প্রজা যে ভূমি ভোগ করেন তাহার ব্যবহার বা দখলের নিমিত্ত আপন ভূম্যধিকারীকে নগদ টাকা বা শস্য দ্বারা প্রজার যাহা কিছু আইনমতে দিতে বা অর্পণ করিতে হয়, "খাজানা" শব্দে তাহা বুঝাইবে।

(১/০) বঙ্গদেশের প্রজাস্বত্ব বিষয়ক ১৮৮৫ সালের আইনের ৪০ ধারার (৪) প্রকরণ অনুসারে খাজানা নগদান্ খাজানায় পরিবর্ত্তিত করা হইলে যে নগদান্ খাজানা অবধারিত হয় "শস্যরূপে দেয় খাজানা" বলিতে সেই নগদান্ খাজানা বুঝাইবে।

(১৵০) "উপস্বত্ব" শব্দ ভূমি সম্বন্ধে প্রয়োগ করা হইলে—

(ক) কৃষিকারী রায়তদের ভোগকৃত ভূমি সম্বন্ধে—তাহাদের দেয় খাজানা বুঝাইবে।

(খ) কোন ভূস্বামীর দখলস্থিত ভূমি সম্বন্ধে—কৃষিকারী রায়তেরা ঐ ভূমি দখল করিলে তাহারা যে খাজানা দিত বলিয়া যুক্তিযুক্তরূপে আশা করা যাইতে পারে সেই খাজানা বুঝাইবে।

(গ) মহালের সমস্ত ভূস্বামী কর্ত্তৃক যে চিরস্থায়ী মধ্যস্বত্ব সৃষ্ট হয় এবং বাকী ভূমির রাজস্বের নিমিত্ত নীলাম হইলেও যাহা উপস্থিত সময়ের প্রচলিত কোন আইন অনুসারে ক্রেতা হইতে রক্ষিত হয় সেই চিরস্থায়ী মধ্যস্বত্বক্রমে ভোগকৃত ভূমি সম্বন্ধে—ঐ রূপ মধ্যস্বত্বাধিকারী কর্ত্তৃক দেয় খাজানা বুঝাইবে।

(ঘ) যে মধ্যস্বত্ব পূর্ব্বোক্ত মতে রক্ষিত না হইলেও মহালের সমস্ত লিখিত ভূস্বামী কর্ত্তৃক এরূপ চিরস্থায়ী মধ্যস্বত্ব বলিয়া স্বীকৃত হয় যাহা মহালের সমস্ত ভূস্বামী কর্ত্তৃক সৃষ্ট হইয়াছে এবং কেবল চিরকালের নিমিত্ত অবধারিত খাজানা দিবার দায়ী এবং

যে মধ্যস্বত্বের প্রকৃতি এরূপ যে মহালের ভূস্বামীরা কিম্বা ঐ সকল ভূস্বামির নিকট হইতে যে ব্যক্তি অধিকার প্রাপ্ত হন তিনি কোন অবস্থা বা গতিকেই উহার খাজানা বৃদ্ধি করিতে পারেন না, সেই মধ্যস্বত্বক্রমে ভোগকৃত ভূমি সম্বন্ধে—ঐ রূপ মধ্যস্বত্বাধিকারী কর্ত্তৃক দেয় খাজানা

বুঝাইবে, তিনি তালুকদার কি পত্তনীদার কি মোকররীদার কি অন্য যে নামেই খ্যাত হউন।

(ঙ) চিরকালের নিমিত্ত অবধারিত নয় ও সময়ে সময়ে বর্দ্ধিত হইতে পারে এরূপ খাজানা অথবা বর্দ্ধনশীল খাজানা দিবার দায়ী এরূপ চিরস্থায়ী মধ্যস্বত্বক্রমে ভোগকৃত ভূমি সম্বন্ধে—ঐ রূপ মধ্যস্বত্বাধিকারী কর্ত্তৃক দেয় খাজানা বুঝাইবে।

(চ) যে ভূমির প্রজা নাই এবং যে ভূমি কোন গ্রামের অংশ সেই ভূমি সম্বন্ধে—ডেপুটী কালেক্টর বিচারাধীন স্থলের সমস্ত অবস্থা বিবেচনা করিয়া যদি কোন টাকা অবধারিত করেন তবে যত টাকা অবধারিত করেন তত টাকা বুঝাইবে।

এবং—

(ছ) চরানি ভূমির স্বত্ব, বনস্বত্ব, মৎস্য ধরিবার স্বত্ব এবং আইনসঙ্গত অপর সমস্ত উপায় দ্বারা ভূস্বামির ভূমি হইতে যে সকল লাভ প্রাপ্ত হন সেই সমস্ত লাভ ঐ শব্দের অন্তর্গত।

(১৶০) "উপস্বত্ব" শব্দ কোন মহাল সম্বন্ধে প্রয়োগ করা হইলে ঐ মহালের অন্তর্গত সমস্ত ভূমির উপস্বত্ব বুঝাইবে।

(১।০) "অধ্যায়" শব্দে এই আইনের অধ্যায় বুঝাইবে। এবং

(১।৶০) "ধারা" শব্দে এই আইনের ধারা বুঝাইবে।

ভাবী বাটওয়ারার কার্য্য এই আইন অনুসারে করিবার কথা।

৪ ধারা। এই আইন আরম্ভ হইবার পর মহালের যে সকল বাটওয়ারা করিবার আদেশ হইবে তৎ সমস্তই এই আইনের বিধানানুসারে করিতে হইবে, এবং এই আইন অনুসারে ভিন্ন অন্য কোন রকমে ঐ রূপ কোন বাটওয়ারা করা হইলে কোন ভূমি যে মহালের অংশ সেই মহালের উপর ধার্য্য করা ভূমির রাজস্বের মোট তলবের জন্য ঐ ভূমি গবর্ণমেণ্টের নিকট দায়িত্ব হইতে ঐ রূপ বাটওয়ারা ক্রমে নিষ্কৃতি পাইবে না।

প্রত্যেক স্বতন্ত্র মহালের যে রাজস্ব ধার্য্য হইবে তাহার কথা।

৫ ধারা। এই আইনের অন্য রকম বিধানের স্থল ছাড়া অপর সকল স্থলেই প্রত্যেক স্বতন্ত্র মহালের উপস্বত্বের সহিত আদিম মহালের মোট উপস্বত্বের যে অনুপাত থাকে ঐ রূপ প্রত্যেক স্বতন্ত্র মহালের উপর যত টাকা ভূমির রাজস্ব ধার্য্য হয় তাহার সহিত আদিম মহাল মোট যত টাকা ভূমির রাজস্বের দায়ী ছিল সেই টাকার সেই অনুপাত থাকিবে।

---

## দ্বিতীয় অধ্যায়।

### বাটওয়ারা দাওয়া করিবার অধিকারের কথা।

যাহারা বাটওয়ারা দাওয়া করিবার অধিকারী তাহাদের কথা।

৬ ধারা। (১) কোন সংস্পৃষ্ট অবিভক্ত মহালের প্রত্যেক লিখিত ভূস্বামী যে স্বার্থের সম্বন্ধে ঐ রূপে লিখিত হন সেই স্বার্থ প্রকৃত প্রস্তাবে তাঁহার অধিকারে থাকিলে তিনি এই আইনের বিধানাধীনে উক্ত মহালের বাটওয়ারা দাওয়া করিতে এবং যে স্বার্থ ঐরূপে তাঁহার অধিকারে আছে সেই স্বার্থানুযায়ী ভূমি উক্ত মহাল হইতে পৃথক করিয়া স্বতন্ত্র মহাল স্বরূপ তাঁহাকে নির্দ্দিষ্ট হইবার দাওয়া করিতে স্বত্ববান্ হইবেন।

(২) ঐরূপ দুই বা তদধিক লিখিত ভূস্বামী এরূপ দাওয়া করিতে পারিবেন যে ঐ সকল দাওয়াদারের স্বার্থানুযায়ী ভূমি লইয়া এরূপ একটি স্বতন্ত্র মহাল করা যায় যাহা তাঁহারা একটি সংস্পৃষ্ট অবিভক্ত মহাল স্বরূপ ভোগ করিবেন। এবং বাটওয়ারা প্রার্থনাকারী সম্বন্ধে এই আইনের যে সকল বিধান খাটে দুই কি তদধিক ব্যক্তি ঐরূপ দাওয়া করিলে তাঁহাদের সম্বন্ধে তাহার প্রত্যেক বিধান খাটিবে।

স্বার্থানুসারে বাটওয়ারার কথা।

৭ ধারা। (১) বাটওয়ারা দাওয়া করিবার অধিকারী এমন কোন লিখিত ভূস্বামির স্বার্থ যদি সাধারণভাবে ভোগকৃত কোন মহালের কোন অবিভক্ত অংশ হয় তাহা হইলে আদিম মহালে তাঁহার যে অবিভক্ত অংশ আছে সেই অবিভক্ত অংশের সহিত, সম্পূর্ণ আদিম মহালের যে অনুপাত থাকে যে যে ভূমির উপস্বত্বের সহিত আদিম মহালের উপস্বত্বের সেই অনুপাত হয় তিনি আপন স্বতন্ত্র মহাল বলিয়া সেই সেই ভূমি তাঁহার প্রতি নির্দ্দিষ্ট করিয়া লইবার স্বত্ববান্ হইবেন।

(২) ঐরূপ লিখিত ভূস্বামির স্বার্থ যদি আদিম মহালের অংশভূত কোন বিশেষ মৌজা বা ভূমির স্বামিত্ব স্বত্ব হয় ও তৎকর্ত্তৃক পৃথকভাবে ভোগ করা হয় তাহা হইলে তিনি আপন স্বতন্ত্র মহাল স্বরূপ উক্ত মৌজা বা ভূমি তাঁহার প্রতি নির্দ্দিষ্ট করিয়া লইবার স্বত্ববান্ হইবেন।

(৩) যদি ঐরূপ লিখিত ভূস্বামির স্বার্থ আদিম মহালের সমগ্র স্থানে ব্যাপ্ত না হইয়া ঐ আদিম মহালের অংশভূত বিশেষ২ মৌজা বা ভূমিখণ্ডের সাধারণভাবে ভোগকৃত কোন অবিভক্ত অংশ হয় তাহা হইলে তাঁহার ঐ বিশেষ২ মৌজা বা ভূমিখণ্ডের অবিভক্ত অংশের সহিত ঐ সকল সম্পূর্ণ মৌজা বা ভূমিখণ্ডের যে অনুপাত থাকে যে ভূমির উপস্বত্বের সহিত ঐ বিশেষ২

মৌজা বা ভূমিখণ্ডের উপস্বত্বের সেই অনুপাত হয় তিনি আপন স্বতন্ত্র মহাল স্বরূপ ঐ বিশেষং মৌজা বা ভূমিখণ্ডে অবস্থিত তদ্রূপ ভূমি আপনার প্রতি নির্দ্দিষ্ট করিয়া লইবার স্বত্ববান্ হইবেন।

কিন্তু যদি ঐরূপ লিখিত ভূস্বামির স্বার্থ একাধিক মৌজা বা ভূমিখণ্ডের ঐরূপ অবিভক্ত অংশ হয় তাহা হইলে তিনি ঐরূপ প্রত্যেক মৌজা বা ভূমিখণ্ডে আপনার প্রতি ভূমি নির্দ্দিষ্ট করিয়া লইবার স্বত্ববান হইবেন না। কিন্তু কালেক্টর উক্ত কোন এক বা একাধিক মৌজা বা ভূমিখণ্ডের অন্তর্গত ভূমি তাঁহার প্রতি এই নিয়মে তদীয় স্বতন্ত্র মহালস্বরূপ নির্দ্দিষ্ট করিয়া দিতে পারিবেন যে ঐ সকল মৌজা বা ভূমিখণ্ডে ঐরূপ লিখিত ভূস্বামী যে স্বার্থ ভোগ করেন ঐ ভূমির উপস্বত্ব যেন সেই স্বার্থ সমষ্টির সমান হয়।

(৪) যদি ঐরূপ লিখিত ভূস্বামির স্বার্থ অংশতঃ পৃথক ভাবে ভোগ কৃত ভূমি ও অংশতঃ সাধারণভাবে ভোগকৃত হয় সমগ্র মহাল নয় বিশেষ ভূমির অবিভক্ত অংশ হয় তাহা হইলে সাধারণ ভূমির যে অংশ বাটওয়ারাক্রমে তাঁহার অংশে পড়ে তিনি সেই অংশ তৎকর্ত্তৃক পৃথক ভাবে ভোগকৃত ভূমির সহিত সংযুক্ত করিয়া লইবার স্বত্ববান্ হইবেন, এবং এইরূপে যে মহাল গঠিত হয় তাহা তাঁহার স্বতন্ত্র মহাল স্বরূপ তৎপ্রতি এরূপে নির্দ্দিষ্ট করা হইবে যেন তাঁহার ভোগকৃত সমস্ত ভূমি ও অবিভক্ত অংশগুলিতে তদীয় স্বার্থের সহিত সমস্ত ভূস্বামির স্বার্থসমষ্টির যে অনুপাত থাকে ঐ মহালের উপস্বত্বের সহিত সম্পূর্ণ মহালের উপস্বত্বের সেই অনুপাত হয়।

(৫) পূর্ব্ববর্ত্তী প্রকরণগুলিতে যে যে প্রকারের স্বার্থ বর্ণিত হইল যদি ঐরূপ লিখিত ভূস্বামির স্বার্থ তাহার একাধিক প্রকারের হয় তাহা হইলে যতদূর সম্ভব ঐ সকল প্রকরণের লিখিত নিয়মানুসারে তাঁহার প্রতি ভূমি নির্দ্দিষ্ট করিয়া দেওয়া যাইবে।

বাটওয়ারার অধীন নয় এরূপ দুই বা তদধিক মহালের ভূস্বামিদের কর্ত্তৃক সাধারণ ভাবে ভোগ করা ভূমি পৃথক করিবার কথা।

৮ ধারা। বাটওয়ারার অধীন নয় এমন দুই কি তদধিক মহালের ভূস্বামিরা যখন কোন ভূমি সাধারণভাবে ভোগ করেন তখন ঐরূপ ভূস্বামিদিগের কোন এক বা একাধিক ব্যক্তি তাঁহাদের পৃথক মহালগুলি আপনাদের মধ্যে বাটওয়ারা করিয়া দিবার প্রার্থনা না করিয়া এরূপ প্রার্থনা করিতে পারিবেন যে তাঁহাদের ঐ মহালগুলির ভূমির রাজস্ব অপরিবর্ত্তিত রাখিয়া তাঁহাদের কর্ত্তৃক সাধারণভাবে ভোগকৃত ভূমি পৃথক করিয়া দেওয়া হয় ও ঐ ভূমির উপযুক্ত অংশ তাঁহাদের প্রত্যেক স্বতন্ত্র মহালে নির্দ্দিষ্ট করিয়া দেওয়া হয়। এবং ঐরূপ প্রার্থনাপত্র সম্বন্ধে যতদূর সম্ভব এই আইনের বিধানানুসারে কার্য্য করা যাইবে।

জীবনস্বত্ববিশিষ্ট অধিকারীর বাটওয়ারা দাওয়া করিতে স্বত্ববান না হইবার কথা।

৯ ধারা। ইহার পূর্ব্বে যাহা কিছু আছে তাহা সত্ত্বেও কোন মহালে যে ব্যক্তির যাবজ্জীবন মাত্র স্বামিত্ব স্বার্থ আছে তিনি এই আইন অনুসারে বাটওয়ারা দাওয়া করিবার স্বত্ববান্ হইবেন না।

স্বতন্ত্র মহাল যদি অনধিক একশত টাকা ভূমির রাজস্বের দায়ী হয় কিম্বা বাটওয়ারা ভূমির রাজস্বের পক্ষে ক্ষতিজনক হয় তাহা হইলে চিরস্থায়ী বন্দোবস্তী মহালের বাটওয়ারার অনুমতি না হইবার কথা।

১০ ধারা। (ক) যদি বাটওয়ারার পর ভূস্বামিদের মধ্যে কাহারো স্বতন্ত্র মহাল বার্ষিক যত টাকা ভূমির রাজস্বের দায়ী হইবে তাহা একশত টাকার বেশী না হয়, কিম্বা

(খ) যদি কালেক্টর এরূপ বিবেচনা করেন যে স্বতন্ত্র মহালগুলির কোনটির উপর পৃথক ভাবে যে ভূমির রাজস্ব চার্জ্জ করা যাইবে তাহা দিবার পক্ষে কোন কারণে ঐ মহাল যথেষ্ট প্রতিভূ হইবে এমন সম্ভাবনা নাই—

তাহা হইলে কোন চিরস্থায়ী বন্দোবস্তী মহালের বাটওয়ারার জন্য কোন প্রার্থনাপত্র এই আইন অনুসারে গ্রাহ্য করা যাইবে না এবং ঐরূপ কোন প্রার্থনাপত্র গ্রাহ্য করা হইলে তদনুসারে কোন বাটওয়ারা করা যাইবে না।

কিন্তু দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ২৬৫ ও ৩৯৬ ধারায় যাহা কিছু আছে তাহা সত্ত্বেও কোন দেওয়ানী আদালত গবর্ণমেণ্টের নিকট রাজস্বদায়ী কোন অবিভক্ত মহালের বাটওয়ারার জন্য কিম্বা উহার কোন অংশের পৃথকভাবে দখলের জন্য কোন ডিক্রী দিয়া থাকিলে, লাখেরাজ মহাল হইলে ঐ আদালত যে প্রকারে ও যে সকল নিয়মাধীনে ঐ ডিক্রী জারী করাইতে পারিতেন সেই প্রকারে ও সেই সকল নিয়মাধীনে উহা জারী করাইতে পারিবেন। কিন্তু কালেক্টর সাহেব এই আইনের বিধানানুসারে ঐরূপ বাটওয়ারা না করিয়া থাকিলে কিম্বা ঐরূপ অংশের পৃথক ভাবে দখল না দিয়া থাকিলে সমগ্র রাজস্বের জন্য ঐ সম্পূর্ণ মহালের যে একত্র ও পৃথক ভাবে দায়িত্ব আছে ঐরূপ ডিক্রী জারী দ্বারা সেই দায়িত্বের ব্যাঘাত বা ব্যতিক্রম হইবে না।

যে বাটওয়ারার ফলে বিচ্ছিন্ন মহাল গঠিত হইয়া ভূমির রাজস্বের নির্ব্বিঘ্নতার হানি করে তদ্রূপ বাটওয়ারায় অসম্মত হইবার ক্ষমতার কথা।

১১ ধারা। যে ভূমি পৃথকভাবে ভোগ করা হয় তাহা লইয়া স্বতন্ত্র মহাল করিবার প্রার্থনা করা হইলে কিম্বা বাটওয়ারার জন্য অপর কোন প্রার্থনা করা হইলে যদি ঐ ভূমি অন্যান্য ভূস্বামির ভোগকৃত ভূমির সহিত মিশ্রিত থাকিবার দরুন বাটওয়ারা করিবার ফল এই হয় যে একটি অবিচ্ছিন্ন মহাল হইতে স্থানে স্থানে পৃথকং ভূমিখণ্ডের এক বা একাধিক মহাল হওয়াতে কালেক্টরের বিবেচনায় ভূমির রাজস্বের নির্ব্বিঘ্নতার হানি হইবার সম্ভাবনা থাকে তাহা হইলে কালেক্টর ঐ প্রার্থনা

গ্রাহ্য করিতে অস্বীকার করিতে পারিবেন কিম্বা বাটওয়ারার জন্য অপর কোন প্রার্থনা গ্রাহ্য করিতে বা তৎসম্বন্ধে কার্য্য করিতে অসম্মত হইতে পারিবেন।

কিন্তু নিম্নলিখিত নিয়মগুলি মানিতে হইবে।—

(ক) বাটওয়ারার দ্বারা যে সকল মহাল করা যায় যেরূপে ভূমি বিলি করিয়া দিলে সেই মহালগুলি যতদূর সম্ভব অবিচ্ছিন্ন থাকে যদি লিখিত ভূস্বামিরা তদ্রূপে ভূমি বিলি করণ বিষয়ে সম্মত হন তাহা হইলে ঐরূপ কোন স্থলে বাটওয়ারা হইতে পারিবে।

(খ) যে আদিম মহাল বাটওয়ারা হইবার পূর্ব্বে অবিচ্ছিন্ন মহাল না হইয়া কেবল কতকগুলি বিচ্ছিন্ন ভূমিখণ্ড লইয়া হয় তাহা বাটওয়ারা করিয়া স্বতন্ত্র স্বতন্ত্র মহাল করিতে নিষেধ করা গেল এই ধারার কোন কথাতেই এরূপ বিবেচনা করিতে হইবে না।

১২ ধারা। কোন মহালে কিম্বা কোন মহালের অন্তর্গত বিশেষ কোন ভূমিতে যে ভূস্বামির স্বার্থ থাকে তিনি যদি ঐ স্বার্থের কোন অংশ আপোসে চুক্তি করিয়া এই নিয়মে হস্তান্তর করেন যে হস্তান্তরগ্রহীতা যে স্বার্থ লাভ করেন সেই স্বার্থ সম্বন্ধে তিনি যে ভূমির রাজস্বের জন্য ঐ মহাল দায়ী সেই ভূমির রাজস্বের নির্দ্দিষ্ট কতক টাকা কিম্বা নির্দ্দিষ্ট কোন অংশ দিবার দায়ী হইবেন (কিন্তু ঐ হস্তান্তরীকৃত স্বার্থ লইয়া স্বতন্ত্র মহাল করা হইলে তাহা ৫ ধারানুসারে অনুপাতানুযায়ী যে টাকা বা অনুপাতানুযায়ী যে অংশের জন্য দায়ী হইত উক্ত নিয়মমতে নির্দ্ধারিত টাকা কি অংশ তাহা হইতে ভিন্ন) তাহা হইলে তিনি,

ভূমির রাজস্বের দায়িত্ব সম্বন্ধে বিশেষ নিয়ম করিয়া স্বার্থ হস্তান্তর করিবার কথা।

এবং যে ভূস্বামী পূর্ব্বোক্তমত কোন হস্তান্তর করেন যে ভূস্বামী তাহা হইতে আপন অধিকার প্রাপ্ত হন তিনি,

ঐ মহালে যে স্বার্থ ভোগ করিতে থাকেন এই আইন অনুসারে তাহা স্বতন্ত্র করিয়া দিবার দাওয়া করিতে স্বত্ববান্ হইবেন না।

এবং পূর্ব্বোক্তমত কোন হস্তান্তরগ্রহীতা ও ঐরূপ কোন হস্তান্তরগ্রহীতা হইতে যে ব্যক্তি আপন অধিকার প্রাপ্ত হন তিনি ঐরূপে যে স্বার্থ লাভ করা হইয়াছে তাহা স্বতন্ত্র করিয়া দিবার দাওয়া করিতে স্বত্ববান্ হইবেন না।

কিন্তু যদি সংশ্লিষ্ট পক্ষেরা—

(ক) হস্তান্তরকারী ও হস্তান্তরগ্রহীতা কিম্বা তাঁহাদের স্বত্বাভিষিক্তগণ যথাক্রমে ভূমির রাজস্বের যে অংশের জন্য দায়ী তৎসম্বন্ধে চুক্তির নিয়ম ছাড়িয়া দিতে এবং

(খ) এই আইন অনুসারে তাঁহাদের উপর যথাক্রমে যত টাকা ভূমির রাজস্ব ধার্য্য করা হয় তত টাকা দিবার নিয়মে বাটওয়ারা দ্বারা তাঁহাদের প্রতি যথাক্রমে যে সকল মহাল নির্দ্দিষ্ট করিয়া দেওয়া হয় সেই সকল মহাল ভোগ করিতে—

সম্মত হন তাহা হইলে ঐরূপ স্বার্থ স্বতন্ত্র করিয়া দেওয়া যাইতে পারিবে।

১৩ ধারা। ২৭ ধারার বিধানমতে যদি কোন মহাল বাটওয়ারার অধীন বলিয়া ব্যক্ত করা হইয়া থাকে তাহা হইলে ১৪ ধারানুসারে যে নুটিস প্রচারিত হয় সেই নুটিসের লিখিত তারিখের পূর্ব্বে তৎসম্বন্ধে ভূমির রাজস্ব বাকী পড়িলে এই ভাবে ঐ মহাল নিলাম করিয়া এ বাকী আদায় করা যাইতে পারিবে যেন উহা বাটওয়ারার অধীন হইয়াছে এরূপ ব্যক্ত করা হয় নাই। এবং যদি ঐ নীলাম হয় তাহা হইলে নীলামের তারিখ হইতে বাটওয়ারার কার্য্য বন্ধ হইবে।

বাটওয়ারার অধীন মহালের বাকী ভূমির রাজস্বের জন্য নীলামের কথা।

১৪ ধারা। ১৩ ধারায় যাহা কিছু আছে তদ্দ্বারা কোন মহালের ভিন্ন ভিন্ন অংশের জন্য স্বতন্ত্র হিসাব খুলা সম্বন্ধে এবং তদ্দ্বারা ঐ সকল অংশের যে রক্ষা করা হয় তৎসম্বন্ধে (বাঙ্গলা রাজধানীর বাঙ্গলা প্রভৃতি দেশে বাকী মালগুজারীর নিমিত্তে ভূমির নীলাম করিবার আইন পূর্ব্বাপেক্ষা উত্তম করিবার আইন) নামক ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারা, ১১ ধারা, ১২ ধারা, ১৩ ধারা বা ১৪ ধারার বিধানের কিম্বা উপস্থিত সময়ের প্রচলিত ঐরূপ কোন আইনের বিধানের কোন ব্যাঘাত হয় বলিয়া বিবেচনা করিতে হইবে না।

বাটওয়ারার অধীন মহালের অংশ বাকী ভূমির রাজস্বের জন্য নীলাম করিবার কথা।

কিন্তু এই আইনের বিধানানুসারে যৎকালে কোন মহাল বাটওয়ারার অধীন থাকে ঐ মহালের কোন অংশ তৎকালে আপন বাকী ভূমির রাজস্বের জন্য নীলাম করা হইলে ঐ অংশ বাটওয়ারার কার্য্য প্রবল মান্য করিয়া নীলাম করা যাইবে এবং যেন নীলাম করা হয় নাই এই ভাবে ঐ বাটওয়ারার কার্য্য চলিবে, এবং ঐ বিক্রীত অংশের ক্রেতা যে ভূস্বামির অংশ ক্রয় করিয়াছেন তিনি বাটওয়ারা কার্য্য সম্বন্ধে যে সকল স্বত্বানুযায়ী কার্য্য করিতে পারিতেন ঐ নীলামের তারিখ হইতে ঐ ক্রেতা সেই সকল স্বত্বানুযায়ী কার্য্য করিতে পারিবেন এবং ঐ ভূস্বামী বাটওয়ারার কার্য্য সম্বন্ধে যে সকল দায়িত্বের অধীন হইতেন সেই সমস্ত দায়িত্বের অধীন হইবেন।

## তৃতীয় অধ্যায়।

### বাটওয়ারার প্রার্থনার কথা, বাটওয়ারার নিমিত্ত মহাল গ্রাহ্য হইবার কথা এবং গ্রাহ্য হইবার পর বাটওয়ারার কার্য্য বন্ধ করিবার কথা।

বাটওয়ারার প্রার্থনা যে রূপে করিতে হইবে তাহার কথা।

১৫ ধারা। মহাল যে জেলার তৌজীতে লিখিত থাকে প্রত্যেক বাটওয়ারার প্রার্থনা সেই জেলার কালেক্টরের নিকট লিখিয়া করিতে হইবে, এবং স্বয়ং কিম্বা প্রার্থনাপত্র ও তৎসহ প্রদত্ত কাগজপত্রে যে সকল বৃত্তান্তের উল্লেখ থাকে তাহা নিজে অবগত আছেন এরূপ কোন যথারীতি ক্ষমতাপ্রাপ্ত এজেন্ট দ্বারা দাখিল করিতে হইবে।

প্রার্থনাপত্রে স্বাক্ষর করিবার ও কএকটি বিশেষ বিবরণ থাকিবার কথা।

১৬ ধারা। ঐরূপ দরখাস্ত যে ব্যক্তি দাখিল করেন তাঁহার দ্বারা স্বাক্ষরিত হইবে ও তাহাতে প্রার্থনাকারী নিম্নলিখিত বিশেষ বিবরণগুলি যতদূর জ্ঞাত আছেন বা অবধারণ করিতে পারেন ততদূর থাকিবে, অর্থাৎ:—

(ক) আদিম মহালের নাম।

(খ) তৌজীতে ঐ মহাল যে নম্বরের বলিয়া লেখা আছে ও যে রাজস্বের তলবের জন্য উহা দায়ী।

(গ) মালগুজারী মহালের কালেক্টরের সাধারণ রেজিষ্টরীতে যে নম্বরের বলিয়া ঐ মহাল লিখিত আছে।

(ঘ) ঐ মহালের লিখিত হউক বা না হউক প্রত্যেক ভূস্বামির নাম ও ঠিকানা এবং যে স্থানের মধ্যে ঐরূপ প্রত্যেক ভূস্বামি বাস করেন সেই স্থানের ডাক ঘরের নাম।

(ঙ) ঐরূপ প্রত্যেক ভূস্বামির অধিকারে যে স্বার্থ থাকে সেই স্বার্থের প্রকৃতি ও পরিমাণ।

(চ) আদিম মহালের ভূস্বামিরা অন্যান্য মহালের ভূস্বামিদের সহিত সাধারণভাবে কোন ভূমি ভোগ করিলে সেই ভূমির এবং ঐ ভূমিতে ঐ সকল ভূস্বামির স্ব স্ব স্বত্বের বিশেষ বর্ণনা, এবং

(ছ) বোর্ডের প্রণীত বিধিক্রমে যদি আরো কোন বিশেষ বিবরণ নির্দ্দিষ্ট হয় তবে তদ্রূপ বিশেষ বিবরণ।

প্রার্থনাপত্রের সঙ্গে খোকার নকল ও পূর্ব্বেই মাপের ও স্বত্বের লিখনের বিশেষ বর্ণনা দিবার কথা।

১৭ ধারা। (১) এই ধারার (৪) প্রকরণের বিধানাধীনে ঐরূপ প্রত্যেক প্রার্থনাপত্রের সঙ্গে মহালের খোকার একখানি নকল এবং গবর্ণমেণ্ট বা অপর উপযুক্ত কর্ত্তৃপক্ষ কর্ত্তৃক তদর্থে নিযুক্ত কোন কর্ম্মচারী যথাক্রমে ঐ মহালের যে মাপ করেন ও ঐ মহালের জন্য যে স্বত্বের লিখন প্রস্তুত করেন এবং যাহা প্রার্থনাপত্রের দাখিলকারী ব্যক্তি জ্ঞাত আছেন তদ্রূপ প্রত্যেক মাপ ও স্বত্বের লিখনের কাগজপত্র সম্বন্ধে একটী বিশেষ বর্ণনা দিতে হইবে।

(২) উক্ত প্রার্থনাপত্র, খোকা ও বিশেষ বর্ণনা যে ব্যক্তি দাখিল করেন তাঁহার কর্ত্তৃক ঐ প্রার্থনাপত্রের তলভাগে নিম্নলিখিত প্রকারে কিম্বা ঐ মর্ম্মে সত্যপাঠযুক্ত করিতে হইবে।—

"আমি ক খ ইহা ব্যক্ত করিতেছি যে, এই প্রার্থনাপত্রের এবং ইহার সঙ্গে যে খোকা ও বিশেষ বর্ণনা দেওয়া হইয়াছে তাহার লিখিত বিশেষ বিবরণ আমার জ্ঞান ও বিশ্বাস মতে ঠিক।"

(৩) যে ব্যক্তি সত্যপাঠ লিখেন যদি উক্ত প্রার্থনাপত্র, খোকা বা বিশেষ বর্ণনায় এমন কোন কথা লিখিত থাকে যাহা তিনি মিথ্যা বলিয়া জানেন বা বিশ্বাস করেন কিম্বা সত্য বলিয়া বিশ্বাস করেন না তাহা হইলে ঐ ব্যক্তির মিথ্যা সাক্ষ্য দিবার ন্যায় দণ্ড হইতে পারিবে।

(৪) যদি প্রার্থনাপত্র দাখিলকারী এই ধারার (১) প্রকরণের আদিষ্টমত একখানি খোকা উপস্থিত করিতে অক্ষম হন তাহা হইলে তিনি ঐরূপ অক্ষমতার কারণ ও ঐ খোকা প্রস্তুত করিবার জন্য যে সন্ধান আবশ্যক যে ব্যক্তির নিকট সেই সন্ধান আছে তাঁহার নাম ও ঠিকানা নির্দ্দেশ করিবেন। এবং কালেক্টর উপযুক্ত বিবেচনা করিলে সেই ব্যক্তির প্রতি ঐ খোকা উপস্থিত করিবার আদেশ করিতে পারিবেন।

প্রার্থনাপত্র পদ্ধতিমত না হইলে কার্য্যপ্রণালীর কথা।

১৮ ধারা। যদি কালেক্টর এরূপ বিবেচনা করেন যে ঐরূপ কোন দরখাস্ত এই অধ্যায়ের পূর্ব্ববর্ত্তী ধারাগুলির আদেশানুযায়িক হয় নাই তাহা হইলে তিনি উহা হয় অগ্রাহ্য করিতে নয় সংশোধনের জন্য ফিরাইয়া দিতে পারিবেন।

প্রার্থনাপত্রের বিজ্ঞাপন ও সূচিদের কথা।

১৯ ধারা। যদি কালেক্টর এরূপ বিবেচনা করেন যে প্রার্থনাপত্র উক্ত সকল আদেশানুযায়িক হইয়াছে এবং যদি বাটওয়ারা করিবার পক্ষে কোন আপত্তি নাই বলিয়া তাঁহার বোধ হয় তাহা হইলে তিনি—

(ক) ১০৪ ধারার নির্দ্দিষ্ট প্রকারে এবং জেলার জজ সাহেবের আদালতে ও যে যে মুনসেফ ও মহকুমার কর্ত্তৃপক্ষের ও যে যে পুলিস ইষ্টেশনের এলাকার মধ্যে ঐ মহালের সামিল কোন ভূমি আছে বলিয়া জানা থাকে সেই সেই মুনসেফ ও মহকুমার কর্ত্তৃপক্ষের আদালতে ও সেই সেই পুলিস ইষ্টেশনে ঐ প্রার্থনাপত্রের নকল

লটকাইয়া দিয়াও ঐ প্রার্থনাপত্রের একটী বিজ্ঞাপন প্রকাশিত করিবেন।

(খ) ঐ মহালে কোন স্বামিত্ব স্বত্ব দাওয়া করেন এমন যে কোন ব্যক্তি বাটওয়ারার প্রতি আপত্তি করেন ঐরূপ বিজ্ঞাপন দ্বারা তাঁহাকে ঐ মহালে ঐ বিজ্ঞাপন প্রকাশিত হইবার তারিখ হইতে ত্রিশ দিনের কম না হয় কিম্বা ষাইটদিনের বেশী না হয় এমন যে দিন ঐ বিজ্ঞাপনে লিখিত হইবে সেই দিনে স্বয়ং বা যথারীতি ক্ষমতাপ্রাপ্ত এজেন্টের দ্বারা তাঁহার আপত্তি জানাইতে আহ্বান করিবেন। এবং

(গ) মহালের যে সকল লিখিত ভূস্বামী ঐ প্রার্থনাপত্রে যোগদান করেন নাই তাঁহাদের উপর এবং লিখিত নন এরূপ যে কোন ভূস্বামির নাম প্রার্থনাপত্রে উল্লেখ করা হইয়াছে তাঁহার উপর ঐ প্রার্থনাপত্রের একখানি নুটিস জারী করিবেন।

আপত্তি পাইয়া প্রার্থনাপত্র অগ্রাহ্য করিবার ক্ষমতার কথা।

২০ ধারা। যদি পুর্ব্বোক্তমত স্বামিত্বস্বত্ব দাওয়াকারী কোন ব্যক্তি ১৯ ধারানুসারে প্রকাশিত বিজ্ঞাপনে যে দিবস লিখিত থাকে সেই দিবসে বা তৎপূর্ব্বে বাটওয়ারা সম্বন্ধে কোন আপত্তি জানান কিম্বা তৎপরবর্ত্তী কোন সময়ে কালেক্টর ঐরূপ আপত্তি গ্রাহ্য করা উচিত বিবেচনা করিলে যদি তৎপরবর্ত্তী কোন সময়েও ঐরূপ কোন আপত্তি জানান এবং কালেক্টর ঐ আপত্তি বিবেচনায় এরূপ জ্ঞান করেন যে প্রার্থনাপত্র অগ্রাহ্য করিবার উত্তম ও যথেষ্ট কারণ আছে তাহা হইলে তিনি উহা অগ্রাহ্য করিতে পারিবেন। এবং যদি অগ্রাহ্য করেন তাহা হইলে ঐ অগ্রাহ্য করিবার হেতু লিপিবদ্ধ করিবেন।

ঐ আপত্তি দ্বারা স্বত্ব বা অধিকার বা স্বার্থের পরিমাণ সম্বন্ধীয় কোন প্রশ্ন উত্থাপিত হইলে, কার্য্যপ্রণালীর কথা।

২১ ধারা। যদি ঐরূপ কোন আপত্তির দ্বারা কোন প্রার্থনাকারী ও আদিম মহালের কোন ভূস্বামী বলিয়া দাওয়াকারী অপর কোন ব্যক্তির মধ্যে স্বত্ব বা অধিকার বা স্বার্থের পরিমাণ সম্বন্ধীয় কোন প্রশ্ন উত্থাপিত হয় এবং যদি কালেক্টর এরূপ বিবেচনা করেন যে উপযুক্ত বিচারাধিকারবিশিষ্ট কোন আদালতের দ্বারা ইতিপূর্ব্বে ঐ প্রশ্নের নিষ্পত্তি করা হয় নাই তাহা হইলে কালেক্টর যেরূপ আবশ্যক বিবেচনা করেন ঐ আপত্তি সম্বন্ধে সেইরূপ অনুসন্ধান করিতে পারিবেন এবং যদি তাঁহার এরূপ প্রতীতি হয় যে প্রার্থনাকারী যে পরিমাণ স্বার্থ স্বতন্ত্র করিয়া দিবার জন্য প্রার্থনা করিয়াছেন সেই পরিমাণ স্বার্থ তাঁহার দখলে আছে তাহা হইলে তিনি ২০ ধারার বিধানমতে প্রার্থনাপত্র অগ্রাহ্য করিবার পরিবর্ত্তে,

(ক) এরূপ আদেশ করিতে পারিবেন যে প্রার্থনাকারী আদিম মহালে যে পরিমাণ স্বার্থ দাওয়া করেন তদনুযায়ী একটি স্বতন্ত্র মহাল করিয়া তাঁহার প্রতি নির্দ্দিষ্ট করিয়া দিবার নিমিত্ত বাটওয়ারার কার্য্য চলিবে; কিম্বা

(খ) এরূপ আদেশ করিতে পারিবেন যে চারিমাসের জন্য ঐ কার্য্য মুলতবী থাকিবে।

মুলতবী থাকিবার পর কার্য্য পুনর্ব্বার আরম্ভ করিবার কথা।

২২ ধারা। উক্ত চারিমাস অতীত হইলে আপত্তিকারী ব্যক্তি কিম্বা অপর কোন ব্যক্তি যদি—

(ক) বাটওয়ারার কার্য্য স্থগিত করা হউক বলিয়া কোন দেওয়ানী আদালতের হুকুম পাইয়া না থাকেন, কিম্বা

(খ) ইহা না দেখান যে কোন দেওয়ানী আদালতে এমন ভাবের কোন প্রশ্নের বিচারের জন্য একটী মোকদ্দমা উপস্থিত করা হইয়াছে যাহাতে কালেক্টরের এরূপ বিবেচনা হয় যে যাবৎ ঐ প্রশ্নের চূড়ান্ত নিষ্পত্তি না হয় কিম্বা তৎসম্বন্ধে ঐ আদালতে কার্য্যের শেষ না হয় তাবৎ বাটওয়ারা কার্য্য স্থগিত রাখা উচিত,—

তাহা হইলে কালেক্টর ঐ কার্য্য পুনর্ব্বার আরম্ভ করিবেন।

চারি মাসের পর রুজু করা মোকদ্দমাক্রমে বাটওয়ারার কার্য্যের ব্যতিক্রম বা উহা স্থগিত না হইবার কথা।

২৩ ধারা। যে ব্যক্তি কোন আদিম মহালে কোন স্বত্ব বা অধিকারের দাওয়া করেন তিনি যদি কালেক্টর—

(ক) ২১ ধারার (ক) দফা কিম্বা (খ) দফানুসারে আদেশ করিলে পর কিম্বা

(খ) ২৭ ধারানুসারে একটি রুবকারী লিখিলে পর—

চারি মাস অতীত হইলে কোন দেওয়ানী-আদালতে মোকদ্দমা উপস্থিত করেন তাহা হইলে ঐ মহালের বাটওয়ারার জন্য এই আইন অনুসারে কোন কার্য্য করা হইয়া থাকিলে ঐ মোকদ্দমা ঐ কার্য্যের ব্যাঘাত বা স্থগিত করণপক্ষে ফলোপধায়ক হইবে না।

বাটওয়ারার কার্য্য চলিবার সময়ে যে ডিক্রী করা যায় তাহার কথা।

২৪ ধারা। (১) কোন আদিম মহাল বাটওয়ারার অধীন আছে ২৭ ধারানুসারে ইহা ব্যক্ত করিবার পর কিন্তু ৯৪ ধারামতে জারি করা নুটিসের লিখিত তারিখের পূর্ব্বে কোন দেওয়ানী আদালত ঐ মহাল সম্বন্ধে কোন ডিক্রী করিলে, উহা—

(ক) ঐ মহাল বাটওয়ারার জন্য এই আইন অনুসারে যে কার্য্য চলিতেছে তাহা মানিয়া করিতে হইবে, এবং

(খ) এরূপে লিখিত হইবে যে কালেক্টর ২৭ ধারানুযায়িক আপন রুবকারীতে আদিম মহাল হইতে যে সকল স্বতন্ত্র মহাল করিবার আজ্ঞা করিয়াছেন সেই সকল স্বতন্ত্র মহালের প্রতি ঐ ডিক্রী খাটিতে পারে ও সেই সকল স্বতন্ত্র মহাল সম্বন্ধে উহা প্রবল করা যাইতে পারে।

(২) কালেক্টর উক্ত রুবকারীতে কোন ব্যক্তি বা ব্যক্তিদিগকে স্বার্থের যে যে পরিমাণ ভোগী বলিয়া ব্যক্ত করিয়াছেন যদি ঐরূপ কোন ডিক্রীর ফলে ঐ ব্যক্তি বা ব্যক্তিদিগকে আদিম মহালে তদধিক পরিমাণ স্বার্থের স্বত্ববান্ বলিয়া ব্যক্ত করা হয় তাহা হইলে কালেক্টর উক্ত রুবকারীতে যে ভূস্বামির বা যে ভূস্বামিদিগের স্বার্থের পরিমাণ পৃথক পৃথক করিয়া নির্দ্দেশ করিয়াছেন ঐ ব্যক্তি বা ব্যক্তিরা ঐ ভূস্বামী বা ভূস্বামিদিগের নিকট হইতে যে অংশানুসারে ঐ অধিক স্বার্থ পাইবার স্বত্ববান্ হন তাহা ঐ ডিক্রীতে তদ্রূপ প্রত্যেক ভূস্বামী বা ভূস্বামীদিগের সম্বন্ধে পৃথক পৃথক করিয়া লিখিতে হইবে।

এবং ২৭ ধারানুসারে কোন মহাল বাটওয়ারার অধীন করা হইলে পর ও যে তারিখে ডিক্রী দেওয়া হইল সেই তারিখে কোন ব্যক্তি ঐরূপ কোন ভূস্বামী বা ভূস্বামিগণের স্থানে আপোসে কোন পরিমাণ স্বার্থ ক্রয় করিলে যে সকল স্বত্ব প্রাপ্ত হইতেন ও যে সকল দায়িত্বের অধীন হইতেন ঐরূপ কোন ভূস্বামী বা ভূস্বামিগণের স্থানে যে ব্যক্তি বা ব্যক্তিরা সেই পরিমাণ স্বার্থ পাইবার স্বত্ববান হন তিনি কি তাঁহারা বাটওয়ারা কার্য্যের প্রয়োজনার্থ সেই সকল স্বত্ব প্রাপ্ত হইবেন ও সেই সকল দায়িত্বের অধীন হইবেন বলিয়া বিবেচনা করিতে হইবে।

এবং ঐ ব্যক্তি কি ব্যক্তিগণ ঐরূপে যে পরিমাণ স্বার্থ লাভ করেন এই আইনের বিধানানুসারে সেই পরিমাণ স্বার্থানুযায়ী ভূমি স্বতন্ত্র করিয়া তাঁহার কিম্বা তাঁহাদের প্রতি নির্দ্দিষ্ট করিয়া দিবার প্রার্থনা করিতে পারিবেন।

এবং ঐ প্রার্থনাপত্র সম্বন্ধে ২৮ ধারার বিধানানুসারে কার্য্য করা যাইবে।

বাটওয়ারার কার্য্য সমাপ্ত হইবার পর যে ডিক্রী করা যায় তাহার কথা।

২৫ ধারা। (১) ১৪ ধারামত নুটিসের লিখিত তারিখের পর ২৭ ধারার লিখিতমতে যে মোকদ্দমা উপস্থিত করা যায় সেই মোকদ্দমায় কোন দেওয়ানী আদালত কোন আদিম মহাল সম্বন্ধে কোন ডিক্রী করিলে, ঐরূপ প্রত্যেক ডিক্রী—

(ক) বাটওয়ারার কার্য্য মানিয়া করিতে হইবে এবং

(খ) এরূপে লিখিত হইবে যে কালেক্টর স্বতন্ত্র মহাল করিয়া আদিম মহালের যে বিভাগের আজ্ঞা করিয়াছেন তাহা প্রবল করা যাইতে পারে ও সেই বিভাগের ব্যতিক্রম না হয়।

(২) কালেক্টর বাটওয়ারার কার্য্যকরণ কালে কোন ব্যক্তি বা ব্যক্তিগণকে যে পরিমাণ স্বার্থের অনুযায়ী স্বতন্ত্র মহাল নির্দ্দিষ্ট করিয়া দেন যদি ঐরূপ কোন ডিক্রীর ফলে ঐ ব্যক্তি বা ব্যক্তিগণকে আদিম মহালে তদধিক পরিমাণ স্বার্থের অধিকারী বলিয়া ব্যক্ত করা হয় তাহা হইলে বাটওয়ারা ক্রমে যে স্বতন্ত্র মহাল করা হয় তদ্রূপ প্রত্যেক স্বতন্ত্র মহালের ভূস্বামি বা সংসৃষ্ট ভূস্বামিদিগের স্থানে ঐ ব্যক্তি বা ব্যক্তিগণ যে অংশানুসারে ঐ অধিক স্বার্থ পাইবার স্বত্ববান্ হন ঐ ভূস্বামী বা সংসৃষ্ট ভূস্বামিদিগের সম্বন্ধে ঐ ডিক্রীতে তাহা পৃথক পৃথক করিয়া লিখিতে হইবে।

এবং কোন স্বতন্ত্র মহালের ভূস্বামী বা সংসৃষ্ট ভূস্বামিদিগের স্থানে যে ব্যক্তি বা ব্যক্তিগণ ঐরূপে কোন পরিমাণ স্বার্থ পাইবার স্বত্ববান্ হন তিনি বা তাঁহারা ঐ ভূস্বামী বা সংসৃষ্ট ভূস্বামিদিগের প্রতি যে স্বতন্ত্র মহাল নির্দ্দিষ্ট করা হইয়াছে সেই স্বতন্ত্র মহাল হইতে এবং কেবল ঐ স্বতন্ত্র মহাল হইতেই সেই পরিমাণ স্বার্থ পাইবার অধিকারী হইবেন।

এবং যে ব্যক্তি বা ব্যক্তিগণ তদ্রূপে অধিকারী হন তাঁহাকে বা তাঁহাদিগকে ঐরূপ স্বতন্ত্র মহালের লিখিত সংসৃষ্ট ভূস্বামী বা লিখিত সংসৃষ্ট ভূস্বামিগণের স্থানে প্রতিষ্ঠিত করিয়া ঐ ডিক্রী জারী করা যাইবে। তাহাতে কালেক্টর বাটওয়ারার কার্য্যকরণ কালে যে ভূস্বামী বা সংসৃষ্ট ভূস্বামিদের প্রতি ঐ স্বতন্ত্র মহাল নির্দ্দিষ্ট করিয়া দিলেন ঐ ব্যক্তি কি ব্যক্তিগণ তাঁহাদের সঙ্গে ঐ মহাল সংসৃষ্ট অবিভক্ত মহাল স্বরূপ সাধারণ ভাবে ভোগ করিবেন এবং ঐ ডিক্রীতে ঐ মহালে সংসৃষ্ট ভূস্বামিদিগের যথাক্রমে যে যে পরিমাণ স্বার্থ আছে বলিয়া ব্যক্ত করা হয় তাঁহাদের সেই সেই পরিমাণ স্বার্থ থাকিবে।

প্রার্থনা করা হইলে দেওয়ানী আদালতের বাটওয়ারার হুকুম দিবার ক্ষমতার কথা।

২৬ ধারা। (১) কালেক্টরের নিকট প্রার্থনাপত্র দিবার নিমিত্ত ১৫, ১৬, ও ১৭ ধারায় যে প্রণালী নির্দ্দিষ্ট হইয়াছে কোন দেওয়ানী আদালতে সেই প্রণালীতে প্রার্থনা করা হইলে ঐ আদালত যে কোন সময়ে—

(ক) কোন মহালে কিম্বা কোন মহালের অন্তর্গত কোন নির্দ্দিষ্ট গ্রাম বা ভূমিখণ্ডে কোন নির্দ্দিষ্ট স্বার্থানুযায়ী ভূমি স্বতন্ত্র মহাল স্বরূপ কোন ব্যক্তি কর্ত্তৃক ভোগ করা যাইবে বলিয়া ঐ ব্যক্তিকে নির্দ্দিষ্ট করিয়া দিবার জন্য, কিম্বা

(খ) কোন মহাল হইতে কোন নির্দ্দিষ্ট ভূমি বা গ্রাম সকল বিচ্ছিন্ন করিয়া লইয়া স্বতন্ত্র

মহাল স্বরূপ ভোগ করা যাইবে বলিয়া কোন ব্যক্তিকে নির্দ্দিষ্ট করিয়া দিবার জন্য—.

কালেক্টরের প্রতি আদেশ করিতে পারিবেন।

কিন্তু ঐরূপ কোন স্থলেই কোন দেওয়ানী আদালত—

(/০) এই ধারার বিধানমতে যে স্বতন্ত্র মহাল হইবার আদেশ করেন তাহা যত টাকা ভূমির রাজস্বের দায়ী হইবে তাহা নির্দ্দেশ করিবেন না, কিম্বা

(৵০) কালেক্টরকে এই আইনের বিধানানুসারে ভিন্ন অন্য কোন রকমে কোন বাটওয়ারা কার্য্য করিতে আদেশ করিবেন না।

(২) কালেক্টর ঐরূপ প্রত্যেক স্বতন্ত্র মহালের উপর এই আইনের বিধানানুসারে ভূমির রাজস্ব ধার্য্য করিবেন।

বাটওয়ারার প্রার্থনাপত্র গ্রাহ্য হওনের ও তদনন্তর কার্য্যপ্রণালীর কথা।

২৭ ধারা। ১৯ ধারানুসারে প্রকাশিত বিজ্ঞাপনে যে সময় লিখিত হয় সেই সময়ের মধ্যে কোন বাটওয়ারার প্রার্থনার বিরুদ্ধে কোন আপত্তি করা না হইলে অথবা যখন সমস্ত আপত্তির নিষ্পত্তি করা হইয়া গিয়াছে তখন এবং প্রার্থিত বাটওয়ারা করণ পক্ষে কোন বাধা আছে কালেক্টরের এরূপ বিশ্বাস করিবার কোন কারণ না থাকিলে,

তিনি ঐ প্রার্থনাপত্র গ্রাহ্য হইবার আদেশ করিবেন এবং—

(ক) একটি স্বতন্ত্র মহাল করিয়া প্রার্থনাকারীকে নির্দ্দিষ্ট করিয়া দিবার নিমিত্ত ঐ মহালকে বাটওয়ারার অধীন বলিয়া ব্যক্ত করিয়া,

(খ) আদিম মহালে প্রার্থনাকারীকে বা সংসৃষ্ট প্রার্থনাকারীদিগকে যে পরিমাণ স্বার্থভোগ করিতে দেখেন তাহা ব্যক্ত করিয়া কিম্বা স্বতন্ত্র করিবার জন্য একাধিক পৃথক প্রার্থনাপত্র গ্রাহ্য করা হইয়া থাকিলে, প্রত্যেক স্বতন্ত্র প্রার্থনাকারীকে বা স্বতন্ত্র প্রার্থনাকারীগণকে আদিম মহালে যথাক্রমে যে পরিমাণ স্বার্থ ভোগ করিতে দেখেন তাহা ব্যক্ত করিয়া,

(গ) প্রার্থনাকারী নন এমন কোন লিখিত ভূস্বামির বা লিখিত ভূস্বামিগণের যে পরিমাণ স্বার্থ অবশিষ্ট থাকে তাহা ব্যক্ত করিয়া,

(ঘ) প্রত্যেক প্রার্থনাকারী বা সংসৃষ্ট প্রার্থনাকারীগণ যথাক্রমে যে স্বার্থ ভোগ করেন বলিয়া ঐরূপ ব্যক্ত করা হইল সেই স্বার্থানুযায়িক ভূমি একটি স্বতন্ত্র মহাল করিয়া ঐ প্রার্থনাকারীকে বা সংসৃষ্ট প্রার্থনাকারিগণকে নির্দ্দিষ্ট করিয়া দেওয়া হয় এরূপ আদেশ করিয়া, এবং

(ঙ) প্রার্থনাকারী নন এরূপ যে কোন লিখিত ভূস্বামির বা লিখিত ভূস্বামিগণের যে স্বার্থ অবশিষ্ট আছে বলিয়া ঐরূপে ব্যক্ত করা হইল সেই স্বার্থানুযায়িক ভূমি একটি স্বতন্ত্র মহাল করিয়া রাখা যায় এরূপ আদেশ করিয়া—

একটি রুবকারী লিখিবেন।

এবং সেই সঙ্গে রেজিষ্টরী করা পত্রের দ্বারা ডাকযোগে প্রত্যেক ভূস্বামির প্রতি একখানি নুটিস দিয়া তাঁহাকে জানাইবেন যে বাটওয়ারার প্রার্থনা গ্রাহ্য করা হইয়াছে ও বাটওয়ারার কার্য্য চালান যাইবে এবং তাঁহার প্রতি আদেশ করিবেন যে তাঁহার নাম ও ঠিকানা রেজিষ্টরী করেন ও পরওয়ানা জারী করা হইলে তাহা গ্রহণ করিবার নিমিত্ত ও এই আইন মত বাটওয়ারা কার্য্যের কোন পক্ষের উপস্থিত হইবার বা প্রার্থনাপত্র দিবার বা কোন কার্য্য করিবার যে অনুমতি হইল তদ্রূপ উপস্থিত হইবার বা প্রার্থনাপত্র দিবার বা কার্য্য করিবার জন্য একজন এজেণ্ট নিযুক্ত করেন।

অপর অংশ স্বতন্ত্র করিবার জন্য পরবর্ত্তী প্রার্থনার কথা।

২৮ ধারা। (১) কালেক্টর ২৭ ধারানুসারে বাটওয়ারার আদেশ করিবার পর যে কোন সময়ে ও ডেপুটী কালেক্টর ঐ ভূমিকে ৫৭ ধারানুসারে স্বতন্ত্র ২ মহাল করিয়া বাটওয়ারা করিবার পূর্ব্বে প্রথম প্রার্থনাকারী ছাড়া মহালের যে কোন লিখিত ভূস্বামী আপনার অংশ স্বতন্ত্র করিয়া দিবার প্রার্থনা করিতে পারিবেন।

(২) কালেক্টর ঐরূপ কোন প্রার্থনাপত্র অগ্রাহ্য বা গ্রাহ্য করিতে পারিবেন এবং যদি গ্রাহ্য করেন তাহা হইলে এরূপ আদেশ করিতে পারিবেন যে হয় প্রথম প্রার্থনাকারীর অংশ স্বতন্ত্র করিবার কার্য্যের সঙ্গে সঙ্গে একই সময়ে ঐরূপ স্বতন্ত্র করিবার কার্য্য চালান হয় নয় প্রার্থনাপত্রানুযায়ী কার্য্য মুলতবী থাকে।

বাটওয়ারার প্রার্থনাপত্র কালেক্টরের ডেপুটী কালেক্টরের নিকট অর্পণ করিতে পারিবার কথা।

২৯ ধারা। কালেক্টর অনুসন্ধান করিবার নিমিত্ত এবং এই অধ্যায়ের অনুজ্ঞাত বা আদিষ্টমত অপর কোন কিছু করিবার নিমিত্ত বাটওয়ারার কোন প্রার্থনাপত্র কোন ডেপুটী কালেক্টরের নিকট অর্পণ করিতে পারিবেন।

কিন্তু—

(ক) ২০ ধারামতে কোন প্রার্থনাপত্র অগ্রাহ্য করিয়া যে আজ্ঞা করা যায় তদ্রূপ প্রত্যেক আজ্ঞা,

(খ) বাটওয়ারা কার্য্য চলিবে কিম্বা মুলতবী থাকিবে ২১ ধারানুসারে এই আদেশ করিয়া যে আজ্ঞা করা যায় তদ্রূপ প্রত্যেক আজ্ঞা,

(গ) বাটওয়ারার কোন প্রার্থনাপত্র গ্রাহ্য করা যায় ২৭ ধারানুসারে এই আদেশ করিয়া যে আজ্ঞা করা যায় তদ্রূপ প্রত্যেক আজ্ঞা,

(ঘ) ২৮ ধারামতে কৃত প্রত্যেক আজ্ঞা, কিম্বা

(ঙ) ৩০ ধারামতে কোন ডেপুটী কালেক্টরকে নিযুক্ত করিয়া যে আজ্ঞা করা যায় তদ্রূপ প্রত্যেক আজ্ঞা,

এবং ২৭ ধারানুসারে লিখিত প্রত্যেক রুবকারী—

কালেক্টর কর্তৃক যথাক্রমে কৃত ও লিখিত হইবে, কোন ডেপুটী কালেক্টর কর্তৃক নয়।

বাটওয়ারা সম্পাদন করণার্থ কালেক্টরের ডেপুটী কালেক্টর নিযুক্ত করিতে পারিবার কথা।

৩০ ধারা। ২৭ ধারার বিধানমতে কালেক্টর কোন মহালকে বাটওয়ারার অধীন বলিয়া ব্যক্ত করিলেই তিনি ঐ বাটওয়ারা ও তন্নিমিত্ত আবশ্যক সকল বা কোন কার্য্য সম্পাদনার্থ কোন ডেপুটী কালেক্টরকে নিযুক্ত করিতে পারিবেন।

পক্ষগণের দরখাস্তমতে বাটওয়ারার মোকদ্দমা নথী হইতে খারিজ করিতে পারিবার কথা। খরচা আদায়ের কথা।

৩১ ধারা। (১) কোন আদিম মহালের বাটওয়ারা করিবার নিমিত্ত হুকুম দেওয়া হইলে পর যে কোন সময়ে যদি ঐ মহালের সমস্ত লিখিত ভূস্বামী এই মর্ম্মে একখানি দরখাস্ত দাখিল করেন যে, তাঁহারা বাটওয়ারা কার্য্য চলে এইরূপ ইচ্ছা করেন না তাহা হইলে, কালেক্টর যেরূপ আবশ্যক বিবেচনা করেন তদ্রূপ তদন্ত করিবার পর এবং যদি কোন হেতুতে (তাঁহাকে ঐ হেতু লিপিবদ্ধ করিয়া রাখিতে হইবে) খারিজ করা বিহিত নয় এরূপ বিবেচনা না করেন তাহা হইলে ঐ বাটওয়ারার মোকদ্দমা নথী হইতে খারিজ করিতে এবং সেই সময়েই ঐ বাটওয়ারা কার্য্যে ও তৎসম্বন্ধে যে খরচ হইল সেই সমস্ত খরচ দিবার জন্য ঐ ভূস্বামিদের প্রতি আদেশ করিতে পারিবেন।

(২) ঐরূপ যে কোন খরচ ৩৫ ধারার বিধানমতে ইতিপুর্ব্বেই আদায় করা হয় নাই তাহা ঐ ভূস্বামিদিগের স্ব স্ব অংশের অনুপাতে আদায় করা যাইবে।

বাটওয়ারার মোকদ্দমা নথী হইতে কমিশনরের খারিজ করিতে পারিবার কথা। খরচা আদায়ের কথা।

৩২ ধারা। (১) যদি বাটওয়ারা করিবার নিমিত্ত হুকুম দেওয়া হইলে পর যে কোন সময়ে বাটওয়ারার হুকুম দিবার সময় কালেক্টর যে সংবাদ প্রাপ্ত হন নাই সেই সংবাদ হইতে হউক বা না হউক, এরূপ প্রকাশ হয় যে বাটওয়ারা কার্য্য না চালাইবার পক্ষে কোন যথেষ্ট কারণ আছে এবং যদি ৩১ ধারানুসারে কোন দরখাস্ত দাখিল করা হইয়া না থাকে তাহা হইলে,

কমিশনর কালেক্টরের রিপোর্টক্রমে বা অন্য রকমে ঐ বাটওয়ারার মোকদ্দমা নথী হইতে কেন খারিজ করা যাইবে না ইহার কারণ দেখাইবার জন্য স্বার্থযুক্ত ব্যক্তিদিগকে আদেশ করিয়া একটি নুটিস প্রচার করিবার পর ও কোন আপত্তি করা হইলে তাহা বিবেচনা করিয়া দেখিবার পর ঐ বাটওয়ারার মোকদ্দমা নথী হইতে খারিজ করিবার হুকুম দিতে পারিবেন।

(২) যে সকল খরচ ৩৫ ধারার বিধানমতে ইতিপুর্ব্বেই আদায় করা হয় নাই তাহা তদনন্তর ঐ ভূস্বামিদিগের স্ব স্ব অংশের অনুপাতে আদায় করা যাইবে।

---

## চতুর্থ অধ্যায়।

### বাটওয়ারা করিবার নিমিত্ত শিরিস্তা ও বাটওয়ারার খরচের কথা।

শিরিস্তা নিযুক্ত করিবার ক্ষমতার কথা।

৩৩ ধারা। (১) ডেপুটি কালেক্টর কালেক্টরের অনুমোদন সহকারে ও বোর্ড কর্তৃক তদর্থে প্রণীত কোন বিধির অধীনে এই আইনানুযায়িক কোন কার্য্যের প্রয়োজনার্থ—

(ক) ভূমির মাপ ও জরীপ করিবার,

(খ) খাজানার হার নিশ্চয় করিয়া জানিবার ও লিপিবদ্ধ করিবার,

(গ) অপর কোন স্থানীয় তদন্ত করিবার,

(ঘ) কাগজপত্র প্রস্তুত করিবার এবং

(ঙ) অপরাপর বিষয় করিবার,

নিমিত্ত যেরূপ আবশ্যক হয় তদ্রূপ আমীন ও অপর ব্যক্তিদিগকে নিযুক্ত করিতে পারিবেন।

(২) পুর্ব্বোক্তমত বিধির অধীনে কালেক্টর আমীনদিগের কার্য্য পরীক্ষা করিবার জন্য এবং ঐরূপ অন্যান্য কর্ত্তব্য কর্ম্ম সম্পাদনার্থ যেরূপ প্রয়োজন হয় তদ্রূপ পেসকার বা অপর উপরিতন কর্ম্মচারী নিযুক্ত করিতে পারিবেন।

(৩) ১ প্রকরণ বা (২) প্রকরণমতে নিযুক্ত সকল ব্যক্তির পারিশ্রমিকের হার এবং যত কালের জন্য তাঁহারা নিযুক্ত হইবেন তাহা অগ্রে কমিশনরের মঞ্জুরি লইয়া স্থির করিতে হইবে।

বিশেষ শিরিস্তা নিযুক্ত করিবার ক্ষমতার কথা।

৩৪ ধারা। যে কোন জেলায় বা ডিবিসনে বাটওয়ারার সংখ্যা এত অধিক বা বাটওয়ারার কার্য্য এত বিস্তৃত যে কালেক্টর বা কমিশনরের আফিসে একটি বিশেষ শিরিস্তা নিযুক্ত করা আবশ্যক হয় তথায় কালেক্টর অগ্রে কমিশনর ও

বোর্ডের মঞ্জুরি লইয়া কিম্বা স্থলভেদে কমিশনর অগ্রে বোর্ডের মঞ্জুরি লইয়া ঐরূপ শিরিস্তা নিযুক্ত করিতে পারিবেন।

বাটওয়ারার খরচের ইষ্টিমেট করিবার ও ঐ খরচ আদায়ের কথা।

৩৫ ধারা। (১) কোন মহালকে ২৭ ধারার বিধানমতে বাটওয়ারার অধীন বলিয়া ব্যক্ত করা হইলে পর যত শীঘ্র সম্ভব কালেক্টর ঐ বাটওয়ারা করিবার খরচের ইষ্টিমেট প্রস্তুত করিবেন এবং বোর্ড কর্ত্তৃক প্রণীত বিধি অনুসারে যেরূপ ধার্য্য করা হয় বাটওয়ারা কার্য্য চলিবার সময়ের মধ্যে তদ্রূপ কিস্তি কিস্তি করিয়া ও সেই সেই সময়ে ঐ টাকা ভূস্বামিদিগের স্থানে আদায় করা যাইবে।

(২) প্রথমে যত টাকার ইষ্টিমেট করা হয় যদি তাহা যথেষ্ট নয় দেখা যায় তাহা হইলে সময়ে সময়ে পরিশিষ্ট ইষ্টিমেট প্রস্তুত করা যাইতে পারিবে এবং আবশ্যকীয় টাকা (১) প্রকরণের বিধানমতে আদায় করা যাইতে পারিবে।

ভূস্বামির স্থানে তদীয় অনুপাতানুযায়িক অংশের বেশী খরচ আদায় করিবার আদেশ দিতে পারিবার কথা।

৩৬ ধারা। বাটওয়ারার কার্য্য সমাপ্ত করণ বিষয়ে এক বা একাধিক ভূস্বামি কর্ত্তৃক বিরক্তিজনক ভাবে বাধা প্রদত্ত হইবার দরুণ কিম্বা এক বা একাধিক ভূস্বামির প্রতি যে কোন আদেশ করা যায় তদনুযায়ী কার্য্যকরণ পক্ষে তাঁহার বা তাঁহাদের যথোপযুক্ত যত্নের অভাব বশতঃ কোন বাটওয়ারার কার্য্যে অনাবশ্যক বিলম্ব করা হইয়াছে ও বাটওয়ারার খরচ বাড়ান হইয়াছে কালেক্টর এরূপ বিবেচনা করিলে,

কালেক্টর এরূপ আদেশ করিতে পারিবেন যে, ঐ ভূস্বামী বা ভূস্বামিদিগের অংশ সকলের অনুপাতানুযায়ী দেয় টাকার বেশী খরচের যে অংশ কালেক্টর উপযুক্ত বিবেচনা করেন তাহার তদ্রূপ অংশ তাঁহার বা তাঁহাদের কর্ত্তৃক প্রদত্ত হইবে।

স্থানীয় তদন্তের খরচ ও কাহার উহা দিতে হইবে ডেপুটী কালেক্টরের ইহা ব্যক্ত করিতে পারিবার কথা।

৩৭ ধারা। ডেপুটী কালেক্টরের নিকট যে কোন মাপের লিখন, খোকা, বা অপর সংবাদ উপস্থিত করা যায় তৎসম্বন্ধে কোন ব্যক্তি কর্ত্তৃক কোন আপত্তি উত্থাপিত হইবার দরুন ডেপুটী কালেক্টর বা অপর কোন কর্ম্মচারী কর্ত্তৃক কোন স্থানীয় তদন্ত করা গেলে,

ডেপুটী কালেক্টর ঐ তদন্তের জন্য যে খরচ লাগিয়াছে তাহা ব্যক্ত করিতে পারিবেন এবং এরূপ আদেশ করিতে পারিবেন যে ঐরূপে ব্যক্ত করা সম্পূর্ণ খরচ—

(ক) আপত্তিকারী ব্যক্তি বা ভূস্বামিদের মধ্যে কোন ব্যক্তি কর্ত্তৃক প্রদত্ত হইবে, কিম্বা

(খ) উক্ত ব্যক্তি ও ভূস্বামিদের বা তাঁহাদের মধ্যে কোন ব্যক্তি কর্ত্তৃক ডেপুটী কালেক্টর যদ্রূপ উপযুক্ত বিবেচনা করেন তদ্রূপ অংশানুসারে প্রদত্ত হইবে, কিম্বা

(গ) বোর্ডের প্রণীত বিধিক্রমে যেরূপ নির্দ্দিষ্ট হয় তদনুসারে বাটওয়ারার খরচের অংশ বলিয়া বিবেচনা করা যাইবে।

বাটওয়ারা সমাপ্ত হইলে মোট খরচ ব্যক্ত করিবার ও হিসাব নিষ্পত্তি করিবার কথা।

৩৮ ধারা। (১) কোন বাটওয়ারা কার্য্য সমাপ্ত হইলে কালেক্টর উহার মোট খরচ ব্যক্ত করিয়া একটি হুকুম করিবেন।

(২) তদনন্তর ভূস্বামিরা মোট খরচের বেশী কোন টাকা দিয়া থাকিলে উহা তাঁহাদিগকে ফেরত দিয়া কিম্বা কোন টাকা পাওনা থাকিলে যদি আবশ্যক হয় তবে ১০৮ ধারায় যে প্রকার বিধান করা হইয়াছে সেই প্রকারে সেই টাকা তাঁহাদিগের স্থানে আদায় করিয়া হিসাব নিষ্পত্তি করা যাইবে।

ডেপুটি কালেক্টরের বেতন ও বিশেষ শিরিস্তার খরচ বাটওয়ারার খরচের অংশ স্বরূপ আদায় করা যায় ইহা আদেশ করিবার ক্ষমতার কথা।

৩৯ ধারা। (১) কোন জেলায় এই আইনমত বাটওয়ারা সম্বন্ধে যে কার্য্য করা আবশ্যক তাহা এত অধিক যে উহা এক বা একাধিক ডেপুটি কালেক্টরের হস্তে সম্পূর্ণ রূপে অর্পিত হইলে ঐ এক বা একাধিক ডেপুটি কালেক্টরের সমস্ত সময় ঐ কার্য্যেই লাগিবে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব এরূপ বিবেচনা করিলে তিনি ঐ এক বা স্থলভেদে একাধিক ডেপুটি কালেক্টরের বেতন ঐ জিলায় বাটওয়ারাধীন মহালের ভূস্বামিদের স্থানে ঐ বাটওয়ারার খরচের অংশ স্বরূপ আদায় করা যাইবে এইরূপ আদেশসূচক আজ্ঞা করিতে পারিবেন।

(২) কোন জিলায় উক্ত কার্য্য এত অধিক যে উহাতে একজন ডেপুটি কালেক্টরের সমস্ত সময় না লাগিলেও অধিকাংশ সময় লাগিবে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব এরূপ বিবেচনা করিলে,

কিম্বা ৩৪ ধারানুসারে বিশেষ শিরিস্তা নিযুক্ত করা হইলে,

ঐ ডেপুটি কালেক্টরের বেতনের কোন অংশ এবং ঐ বিশেষ শিরিস্তার সমস্ত খরচ ঐ জিলায় বাটওয়ারাধীন মহালের ভূস্বামিদের স্থানে ঐ বাটওয়ারার খরচের অংশস্বরূপ আদায় করা যাইবে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব এরূপ আদেশ করিতে পারিবেন।

মহালের বাটওয়ারার ফণ্ডের কথা।

৪০ ধারা। (১) এই অধ্যায়ের পূর্ব্ববর্ত্তী ধারাগুলিতে যাহা কিছু আছে তাহা সত্ত্বেও শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব এরূপ আদেশ করিতে পারিবেন যে, যে কোন জেলায় "মহালের বাটওয়ারার ফণ্ড" বলিয়া একটি ফণ্ড স্থাপিত করিতে হইবে। ভূস্বামিদের মহালের বাটওয়ারা সম্বন্ধে তাঁহাদের নিকট হইতে যত টাকা আদায় করা হয় তৎ-

সমস্তই ঐ কণ্ডে জমা দিতে হইবে এবং ঐ জেলায় মহালের বাটওয়ারা করিবার সমস্ত খরচ ইহার পরে অন্য রকমের বিধানের স্থল ছাড়া অপর সকল স্থলেই ঐ কণ্ড হইতে নির্ব্বাহ করিতে হইবে।

(২) বাটওয়ারার মোকদ্দমায় বোর্ডের প্রণীত বিধি অনুসারে ফী লওয়া যাইবে ও খরচ বণ্টন করিয়া দেওয়া যাইবে।

(৩) প্রত্যেক জেলার মহালের বাটওয়ারার ফণ্ডের হিসাবের প্রতি বৎসরের শেষ পর্য্যন্ত ধরিয়া একটি চুম্বক প্রস্তুত করিয়া কলিকাতা গেজেটে প্রকাশিত করিতে হইবে ও জেলার কালেক্টরের আফিসে লটকাইয়া দেওয়া যাইবে।

বাটওয়ারার খরচ পক্ষগণের দিবার জন্য দেওয়ানী আদালতের হুকুমের কথা।

৪১ ধারা। (১) যখনই কোন দেওয়ানী আদালত কোন মহালে কোন স্বামিত্ব স্বত্ব প্রদান বা ব্যক্ত করিয়া কোন ডিক্রী করেন এবং ঐ মহালের বাটওয়ারা করিবার জন্য কালেক্টরকে আদেশ করেন তখনই ঐ আদালত ৩৬ ও ৩৭ ধারার বিধানাধীনে সেই সঙ্গে এরূপ আদেশ করিবেন যে—

(ক) হয় যে পক্ষ বা পক্ষেরা ঐরূপে ডিক্রী করা স্বত্ব অধিকার করিতে দেন নাই সেই পক্ষ বা পক্ষেরা ৪০ ধারানুসারে বাটওয়ারা সম্বন্ধে দেয় সমস্ত খরচ কিম্বা সমস্ত ফী দিবেন, নয়

(খ) যে মোকদ্দমায় ঐ ডিক্রী করা গেল সেই মোকদ্দমার সকল বা কোন পক্ষের আদালত মোকদ্দমার বিশেষ অবস্থা বিবেচনায় যেরূপ ন্যায্য বিবেচনা করেন তদ্রূপ অংশানুসারে উক্ত খরচ বা ফী দিতে হইবে।

(২) আদালত কালেক্টরের প্রতি মহাল বিভাগের আদেশসূচক যে আজ্ঞা প্রদান করেন তৎসহ ১ প্রকরণ অনুসারে যে সকল হুকুম করা হইল তাহার নকল কালেক্টরের উপদেশার্থে তাঁহার নিকট পাঠাইয়া দিতে হইবে, এবং কালেক্টর ঐ পক্ষগণের স্থানে ঐ হুকুম অনুসারে উক্ত খরচ ও ফী এরূপ প্রকারে ও এরূপ উপায়ে আদায় করিবেন যেন ঐ খরচ ও ফী আদায় করিবার হুকুম স্বয়ং দিয়াছিলেন।

---

## পঞ্চম অধ্যায়।

## বাটওয়ারা স্থির না হওয়া পর্য্যন্ত বাটওয়ারা বিষয়ক কার্য্যের কথা।

বাটওয়ারা করণ সম্বন্ধে ডেপুটি কালেক্টরের ক্ষমতার কথা।

৪২ ধারা। বঙ্গদেশের জরীপ করণ বিষয়ক ১৮৭৫ সালের আইন অনুসারে কোন জরীপের কর্ম্মচারী ও বঙ্গদেশের প্রজাস্বত্ব বিষয়ক ১৮৮৫ সালের আইনের দশম অধ্যায়মতে স্বত্বের লিখন প্রস্তুত করণ কার্য্যে নিযুক্ত কোন রাজস্ব কর্ম্মচারী যে সকল ক্ষমতা পরিচালন করিতে পারেন বাটওয়ারাধীন মহাল সম্বন্ধে বাটওয়ারাকারী প্রত্যেক ডেপুটী কালেক্টর সেই সকল ক্ষমতা প্রাপ্ত হইবেন।

ডেপুটি কালেক্টরের কখন জরীপ করিতে ও স্বত্বের লিখন প্রস্তুত করিতে হইবে তাহার কথা।

৪৩ ধারা। কোন মহালকে বাটওয়ারার অধীন বলিয়া ব্যক্ত করিয়া কালেক্টর ২৭ ধারানুসারে একটি রুবকারী লিখিলেই ডেপুটি কালেক্টর ৪৮ ধারার উল্লিখিত স্থল ছাড়া অপর সকল স্থলে ঐ মহালের অন্তর্গত সমস্ত ভূমির জরীপ করিবেন ও স্বত্বের লিখন প্রস্তুত করিবেন এবং ঐরূপে উল্লিখিত কোন স্থলে কালেক্টর কর্ত্তৃক আদিষ্ট হইলে ঐ মহালের অন্তর্গত সমস্ত ভূমির জরীপ করিতে ও স্বত্বের লিখন প্রস্তুত করিতে পারিবেন।

যে সকল বিশেষ বিবরণ লিপিবদ্ধ করিতে হইবে তাহার কথা।

৪৪ ধারা। ৪৩ ধারানুসারে জরীপ করিবার ও স্বত্বের লিখন প্রস্তুত করিবার সময় ডেপুটি কালেক্টর নিম্নলিখিত বিশেষ বিবরণগুলি নিশ্চয় করিয়া জানিয়া লিপিবদ্ধ করিবেন, অর্থাৎ—

(ক) মহালের প্রত্যেক ভূস্বামী, ভূম্যধিকারী ও প্রজার নাম, ও তদন্তর্গত লাখেরাজ ভূমির প্রত্যেক অধিকারীর ও নিষ্কর ভূমির প্রত্যেক দখীলকারের নাম।

(খ) উক্ত প্রত্যেক ব্যক্তির অধিকৃত বা দখলীকৃত ভূমির অবস্থান, পরিমাণ ও সীমা এবং প্রত্যেকের ভোগকৃত স্বার্থের প্রকৃতি ও পরিমাণ।

(গ) প্রত্যেক প্রজা যে শ্রেণীভুক্ত অর্থাৎ তিনি মধ্যস্বত্বাধিকারী, কি মোকররী হারে ভূমিভোগকারী রায়ত কি দখলীস্বত্ববিশিষ্ট রায়ত কি দখলীস্বত্বশূন্য রায়ত কি কোর্ফা রায়ত; এবং তিনি মধ্যস্বত্বাধিকারী হইলে কায়েমী মধ্যস্বত্বাধিকারী কি না এবং তাঁহার মধ্যস্বত্ব থাকিতে তাঁহার খাজানা বৃদ্ধি হইতে পারে কি না এবং তদীয় ভূম্যধিকারীর নাম। এবং

(ঘ) খাজানাদায়ী সমস্ত ভূমির জন্য সেই সময়ে দেয় খাজানা এবং অপর সকল ভূমির কোন উপস্বত্ব থাকিলে সেই উপস্বত্ব।

এবং বোর্ড ১২১ ধারার (ঙ) দফানুসারে যে সকল বিধি প্রণয়ন করেন সেই সকল বিধি অনুসরণ করিবেন।

৪৫ ধারা। (১) ডেপুটি কালেক্টরের ৪৪ ধারামতে স্বত্বের লিখন প্রস্তুত করা হইলে তিনি ঐ লিখন তজদিগ করিবার নিমিত্ত যে দিনে ঐ গ্রামে কিম্বা বোর্ডের সাধারণ বা বিশেষ হুকুমক্রমে দূরত্বের যে সীমা ধার্য্য হয় সেই সীমার মধ্যে কোন সুবিধামত স্থানে উপস্থিত হইবেন এমন একটি দিন স্থির করিয়া বোর্ড কর্তৃক যে ফারম নির্দ্দিষ্ট হইবে সেই ফারমে একটি নুটিস প্রচার করিবেন।

স্বত্বের লিখন তজদীগ করিবার কথা।

(২) নুটিসের ধার্য্য তারিখে কিম্বা পরবর্ত্তী অপর যে তারিখ পর্য্যন্ত কার্য্য মুলতবী থাকে সেই তারিখে স্বার্থযুক্ত যে পক্ষেরা উপস্থিত থাকেন তাঁহাদের সম্মুখে স্বত্বের লিখনের লিখিত কথাগুলি পড়িয়া শুনান হইবে এবং ঐ লিখন যেরূপ আবশ্যক বোধ হয় তদ্রূপে সংশোধিত করা কিম্বা উহাতে সংযোগ করা যাইবে।

(৩) কোন লিখিত কথা ঠিক কি না এই বিষয়ে বিবাদ হইলে ডেপুটি কালেক্টর কোন স্থানীয় তদন্ত করা উপযুক্ত বোধ করিলে যেরূপ স্থানীয় তদন্ত করা উপযুক্ত বোধ করেন তাহা করিবার পর ঐ বিবাদ সম্বন্ধে সরাসরী মতে হুকুম দিবেন।

(৪) কোন মাপ ঠিক কি না এই বিষয়ে সন্দেহ করা হইলে এবং নূতন মাপ প্রার্থনা করা হইলে ডেপুটি কালেক্টর পুনর্ব্বার মাপ করিবার খরচ আমানত করিবার আদেশ করিতে পারিবেন।

(৫) যদি পুনর্ব্বার মাপে প্রথম মাপ ঠিক হয় নাই দেখা যায় তাহা হইলে আমানত করা টাকা আপত্তিকারীকে ফেরত দেওয়া যাইবে।

৪৬ ধারা। (১) ৪৫ ধারার বিধানমতে কোন স্বত্বের লিখন তজদিগ করা হইলে, বোর্ড বিধিক্রমে যে প্রকারে ও যত কালের জন্য আদেশ করেন ডেপুটি কালেক্টর উহার একখানি নকল সেই প্রকারে ও তত কালের জন্য ঐ স্থানে প্রকাশিত করাইবেন;

স্বত্বের লিখন প্রকাশিত করিবার ও আপত্তি শুনানির কথা।

(২) যদি উক্ত কাল অতীত হইবার পূর্ব্বে কোন সময়ে ঐ লিখনের লিখিত কোন কথা ঠিক কি না কিম্বা ঐ লিখন হইতে যে কোন কথা বাদ দেওয়া হইয়াছে তাহা বাদ দেওয়া উচিত কি না এই সম্বন্ধে কোন আপত্তি করা হয় তাহা হইলে ডেপুটি কালেক্টর ঐ আপত্তি শুনিয়া তাহার নিষ্পত্তি করিবেন। তিনি সাধারণতঃ ঐরূপ সকল আপত্তির সরাসরীমতে নিষ্পত্তি করিবেন।

কিন্তু কোন ব্যক্তি আপনাকে ক্ষতিগ্রস্ত বিবেচনা করিলে তিনি উক্ত কালের মধ্যে যে কোন সময়ে একখানি আরজি দাখিল করিতে পারিবেন। ঐ আরজি আদালতের রসুম বিষয়ক ১৮৭০ সালের আইনের বিধানমতে যথারীতি ইষ্টাম্পযুক্ত করিতে হইবে। এবং ঐ স্থলে ডেপুটী কালেক্টর শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের প্রণীত বিধির অধীনে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনে মোকদ্দমার বিচারের নিমিত্ত যে কার্য্যপ্রণালী নির্দ্দিষ্ট হইয়াছে সেই কার্য্য প্রণালী অনুসরণ করিবেন, এবং তাঁহার নিষ্পত্তি ডিক্রীর ন্যায় প্রবল হইবে।

(৩) পূর্ব্বোক্ত কাল অতীত হইলে পর ও ঐ কালের মধ্যে যে সকল আপত্তি করা হয় বা আরজি দাখিল করা হয় তাহার নিষ্পত্তি হইবার পর ডেপুটি কালেক্টর ঐ লিখন চূড়ান্তরূপে প্রস্তুত করিবেন এবং শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব বিধি প্রণয়ন করিয়া যে প্রকার আদেশ করেন উহা সেই প্রকারে ঐ স্থানে প্রকাশিত করাইবেন এবং ঐরূপ প্রকাশিত করণই লিখন যে এই ধারানুসারে যথারীতি প্রণীত হইয়াছে এই কথার চূড়ান্ত প্রমাণ হইবে।

৪৭ ধারা। এই অধ্যায়মতে প্রণীত ও চূড়ান্তরূপে প্রকাশিত কোন স্বত্বের লিখনের লিখিত প্রত্যেক কথা যাবৎ বিপরীত প্রমাণ না হয় তাবৎ ঠিক বলিয়া বিবেচনা করা যাইবে।

স্বত্বের লিখনের লিখিত কথা অনুমানসিদ্ধ প্রমাণ হইবার কথা।

৪৮ ধারা। (১) (ক) যদি কোন সময়ে গবর্ণমেন্টের আজ্ঞাক্রমে তদর্থে নিযুক্ত কোন কর্ম্মচারী কর্তৃক কোন মহালের কিম্বা মহালের অংশের কোন জরীপ করা হইয়া থাকে কিম্বা কোন স্বত্বের লিখন প্রস্তুত করা হইয়া থাকে, কিম্বা

নূতন জরীপ করিবার ও নূতন স্বত্বের লিখন প্রস্তুত করিবার পরিবর্ত্তে ডেপুটি কালেক্টরের পূর্ব্বের জরীপ বা স্বত্বের লিখন বা মাপ ও খোকা গ্রাহ্য করিতে পারিবার কথা।

(খ) যদি কোন মাপের কাগজপত্র ও খোকা ১৮ ধারানুসারে দাখিল করা হইয়া থাকে কিম্বা ৪৩ ধারানুসারে কোন জরীপ আরম্ভ করা যাইবার পূর্ব্বে কোন সময়ে দাখিল করা হইয়া থাকে, এবং ঐ সকল মাপের কাগজপত্র ও খোকা যে ঠিক এই কথা যদি সমস্ত ভূস্বামী লিখিয়া স্বীকার করেন ও ডেপুটি কালেক্টর সেই স্থানে যাইয়া বিশিষ্টরূপ পরীক্ষা করিবার পর এই কথা সত্যপাঠযুক্ত করেন এবং যদি ডেপুটি কালেক্টরের এরূপ প্রতীতি হয় যে ভূমির রাজস্বের কোন বিঘ্ন হইবে না ও প্রজাদের প্রতি অবিচার হইবে না তাহা হইলে,

ডেপুটি কালেক্টর (ক) স্থলে ঐরূপে প্রস্তুত করা জরীপের কাগজপত্র কিম্বা স্বত্বের লিখন গ্রাহ্য করিতে পারিবেন, কিম্বা (খ) স্থলে ৪৩ ধারানুসারে নূতন জরীপ করিবার ও নূতন স্বত্বের লিখন প্রস্তুত করিবার পরিবর্ত্তে ঐরূপে দাখিল করা মাপের কাগজপত্র ও খোকা গ্রাহ্য করিতে পারিবেন।

(২) যদি উক্ত জরীপ বা মাপ পরীক্ষা করিয়া এরূপ দেখা যায় যে উহা শুদ্ধ বা সংশোধনযোগ্য কিন্তু লিখন বা খোকা অশুদ্ধ অথবা অব্যবহার্য্য তাহা

হইলে ডেপুটি কালেক্টর ঐ জরীপ বা মাপ আবশ্যক সংশোধন করিবার পর গ্রাহ্য করিতে পারিবেন এবং লিখন বা খোকা নূতন করিয়া প্রস্তুত করাইতে পারিবেন।

(৩) এই ধারানুসারে যে সকল স্থলে কার্য্য করা যায় তাহার প্রত্যেক স্থলেই ৪৩ ধারামতে লিখন প্রস্তুত হইবার ন্যায় ৪৫ ও ৪৬ ধারার নির্দ্দিষ্ট কার্য্যপ্রণালী অনুসরণ করিতে হইবে।

হুকুম লিপিবদ্ধ করিবার, বাটওয়ারা স্থির করার জন্য দিন ধার্য্য করিবার, বিজ্ঞাপন প্রকাশিত করিবার ও নুটিস জারি করিবার কথা।

৪৯ ধারা। ৪৬ ধারার (৩) প্রকরণ অনুসারে কোন স্বত্বের লিখন প্রকাশিত হইবার এবং ডেপুটি কালেক্টরের হুকুম বা নিষ্পত্তির বিরুদ্ধে আপীল হইয়া থাকিলে সেই আপীলের নিষ্পত্তি হইবার পর তিনি বাটওয়ারার প্রয়োজনার্থ যে উক্ত স্বত্বের লিখন গ্রাহ্য করা হইয়াছে ইহা নির্দ্দেশ করিয়া একটি হুকুম লিপিবদ্ধ করিবেন, এবং—

(ক) যে দিন ঐ সমস্ত ভূমির স্বতন্ত্র নানা মহাল করিয়া বাটওয়ারা স্থির করা যাইবে এরূপ একটি দিন ধার্য্য করিবেন।

(খ) সমস্ত ভূস্বামিকে ঐরূপে যে দিন ধার্য্য করা হয় সেই দিনে উপস্থিত হইবার আদেশ করিয়া একটি বিজ্ঞাপন প্রকাশিত করিবেন। ঐ দিন তাঁহার আফিসে ঐ বিজ্ঞাপন প্রকাশিত হইবার পর ত্রিশ দিনের কম বা ষাইট দিনের বেশী হইবে না, এবং

(গ) সংলগ্ন মহালের ভূস্বামিরা বাটওয়ারার অধীন মহালের কোন ভূমির অধিকার লইয়া বিবাদ করিলে ঐরূপ প্রত্যেক মহালের ভূস্বামিদিগকে উপস্থিত হইবার জন্য এবং তাঁহাদের কোন আপত্তি থাকিলে সেই আপত্তি দাখিল করিবার জন্য আহ্বান করিয়া তাঁহাদিগের উপর সমষ্টিভাবে ঐরূপ একটী নুটিস জারি করিবেন।

---

## ষষ্ঠ অধ্যায়।

### আপোসে বন্দোবস্ত করণ দ্বারা কিম্বা সালীসের দ্বারা বাটওয়ারার কথা।

ভূস্বামিদের স্বয়ং বা সালীসের দ্বারা বাটওয়ারা করিতে পারিবার কথা।

৫০ ধারা। (১) ডেপুটি কালেক্টর পঞ্চম অধ্যায়মতে যে সকল কাগজপত্র গ্রাহ্য করিলেন যদি সমস্ত লিখিত ভূস্বামি সেই সকল কাগজপত্র মূল স্বরূপ ধরিয়া আপনাদের মধ্যে আপোসে বাটওয়ারা করিবার অনুমতি প্রার্থনা করিয়া ৪৯ ধারানুসারে ধার্য্য করা দিনে বা তৎপূর্ব্বে একখানি দরখাস্ত উপস্থিত করেন তাহা হইলে ডেপুটি কালেক্টর হয় ঐ প্রার্থনা গ্রাহ্য করিতে পারিবেন নয় ঐ মূল ধরিয়া বাটওয়ারা করিবার জন্য সালীস বা সালীসদিগকে নিযুক্ত করিতে পারিবেন।

(২) যদি ঐ প্রার্থনা গ্রাহ্য করা হয় এবং ডেপুটি কালেক্টর তদর্থে যে সময় ধার্য্য করেন ঐ ভূস্বামিরা সেই সময়ের মধ্যে ঐ বাটওয়ারা করিতে না পারেন তাহা হইলে ডেপুটি কালেক্টর হয় পূর্ব্বোক্তমত সালীস বা সালীসদিগকে নিযুক্ত করিতে পারিবেন নয় স্বয়ং বাটওয়ারা করিতে পারিবেন।

সালীসের প্রতি অর্পণ হইলে কার্য্যপ্রণালীর কথা।

৫১ ধারা। বাটওয়ারার কার্য্য সালীসীতে অর্পণ করা হইলে, পরে যে স্থলে অন্য রকমের স্পষ্ট বিধান হইয়াছে সেই স্থল ছাড়া অপর সকল স্থলেই দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালীবিষয়ক আইনের ৫০৬ হইতে ৫২২ পর্য্যন্ত ধারার বিধানগুলি যতদূর খাটিতে পারে বাটওয়ারার কার্য্য ততদূর ঐ সকল বিধানানুসারে চালাইতে হইবে।

সালীসদের একখানি বাটওয়ারাপত্র অর্পণ করিতে হইবার কথা।

৫২ ধারা। (১) ডেপুটি কালেক্টর যে সময় ধার্য্য করিবেন ও যাহা তিনি বাড়াইয়া দিতে পারিবেন সালীস বা সালীসেরা সেই সময়ের মধ্যে বোর্ড বিধিক্রমে যে কারম নির্দ্দিষ্ট করেন সেই কারমে ডেপুটি কালেক্টরের নিকট একখানি সম্পূর্ণ ও সর্ব্বাঙ্গসম্পন্ন বাটওয়ারাপত্র অর্পণ করিবেন।

(২) যদি (১) প্রকরণানুযায়িক কার্য্য করিতে ত্রুটি করা হয় তাহা হইলে ডেপুটি কালেক্টর মোকদ্দমা সালীসী হইতে উঠাইয়া লইতে পারিবেন এবং স্বয়ং ঐ বাটওয়ারা করিতে পারিবেন।

সালীসদিগের পারিশ্রমিকের কথা।

৫৩ ধারা। (১) সালীস বা সালীসেরা পূর্ব্বোক্তমত বাটওয়ারা পত্র অর্পণ করিলেই আপন বা আপনাদের কর্ম্মের জন্য সঙ্গতরূপ ফী পাইবার স্বত্ববান হইবেন।

(২) ঐ ফী কত টাকা হইবে তাহা যে কর্ম্মচারী মোকদ্দমা সালীসীতে অর্পণ করিয়াছিলেন তিনিই কমিশনরের অনুমোদন সহকারে ধার্য্য করিবেন এবং তাহা বাটওয়ারা করিবার খরচের অংশস্বরূপ বিবেচনা করা যাইবে।

ডেপুটি কালেক্টর ও অপর কর্তৃপক্ষের অনুমোদনের কথা।

৫৪ ধারা। এই অধ্যায় অনুসারে ভূস্বামিদিগের কর্তৃক কিম্বা সালীস বা সালীসদিগের কর্তৃক যে বাটওয়ারা করা হয় তদ্রূপ প্রত্যেক বাটওয়ারা ডেপুটি কালেক্টরের অনুমোদনের, কালেক্টরের দৃঢ়ীকরণের এবং কমিশনর ও বোর্ডের হুকুমের অধীন হইবে।

কিন্তু—

(ক) প্রতারণা করা হইয়াছে এই হেতুতে, কিম্বা

(খ) ভূমি রাজস্বের নির্ব্বিঘ্নতার হানি না করিয়া বাটওয়ারা দৃঢ়ীকৃত হইতে পারে না এই হেতুতে—

ভিন্ন ঐরূপ কোন বাটওয়ারা নামঞ্জুর করা যাইবে না।

ভূমির রাজস্ব ধার্য্য করিবার কথা।

৫৫ ধারা। এই অধ্যায়মতে কোন বাটওয়ারা করা হইলে ঐ বাটওয়ারাক্রমে আদিম মহাল যে সকল স্বতন্ত্র মহালে বিভক্ত হয় কালেক্টর তদ্রূপ প্রত্যেক স্বতন্ত্র মহালের উপর ৫ ধারার নির্দ্দিষ্ট প্রকারে ভূমির রাজস্ব ধার্য্য করিবেন।

---

## সপ্তম অধ্যায়।

### ডেপুটি কালেক্টর কর্ত্তৃক বাটওয়ারাকরণ সম্বন্ধে ও কালেক্টর কর্ত্তৃক তাহার অনুমোদন সম্বন্ধে কার্য্যপ্রণালীর কথা।

৫০ ধারামতে দরখাস্ত উপস্থিত করা না হইলে কার্য্য প্রণালীর কথা।

৫৬ ধারা। যদি ৫০ ধারামতে কোন দরখাস্ত উপস্থিত করা না হয় তাহা হইলে ডেপুটি কালেক্টর ৪৯ ধারামতে ধার্য্য করা দিনে কিম্বা তাঁহার আফিসে লটকাইয়া দেওয়া নুটিসক্রমে যদি কোন দিন পর্য্যন্ত শুনানি মুলতবী রাখা হইয়া থাকে তবে সেই দিনে যে ভূস্বামিরা উপস্থিত হন তাঁহাদের প্রত্যেকের সহিত বাচনিক পরামর্শ করিবেন এবং যত দূর সম্ভব উপস্থিত ভূস্বামিগণের সম্মতি সহকারে এই আইনের বিধানানুসারে ঐ সকল ভূমি বাটওয়ারা দ্বারা যে সকল স্বতন্ত্র মহাল করিতে হইবে বাটওয়ারা করিয়া সেই সকল স্বতন্ত্র মহাল করিবার চেষ্টা করিবেন।

যে সকল আপত্তির অধিকতর তদন্ত আবশ্যক তাহার নিষ্পত্তি হইয়া গেলে ডেপুটি কালেক্টরের ভূমি বাটওয়ারা করিবার ও একখানি বাটওয়ারাপত্র প্রস্তুত করিবার কথা।

৫৭ ধারা। (১) যে কোন আপত্তির অধিকতর তদন্ত আবশ্যক হয় তাহার নিষ্পত্তি হইয়া গেলে, ডেপুটি কালেক্টর ঐ মর্ম্মে একটি হুকুম লিপিবদ্ধ করিবেন এবং উপস্থিত প্রত্যেক ভূস্বামির যাহা বলিবার থাকে তাহা শুনিবার পর আদিম মহালের ভূমি বাটওয়ারা করিয়া যেরূপে স্বতন্ত্র স্বতন্ত্র মহাল করা যাইবে ও ঐরূপ বাটওয়ারা হইতে যে সকল প্রশ্ন উত্থিত হয় তাহা স্থির করিবেন, এবং—

(ক) (৵০) প্রত্যেক স্বতন্ত্র মহালের মধ্যে যে সকল গ্রাম ও ভূমি ধরিয়াছেন তাহা,

(৵০) ঐরূপ সকল গ্রাম ও ভূমির খাজানা এবং প্রত্যেক স্বতন্ত্র মহালের অপর কোন উপস্বত্ব থাকিলে সেই উপস্বত্ব,

(৶০) প্রত্যেক স্বতন্ত্র মহালের লিখিত ভূস্বামির বা ভূস্বামিদিগের নাম,

(।০) উপাসনাস্থান, পুষ্করিণী কিম্বা অপর যে সকল বিষয় অষ্টম অধ্যায়ে উল্লিখিত হইয়াছে তৎসম্বন্ধে কোন নিয়ম করা হইয়া থাকিলে তাহা, এবং

(।৵০) ৫ ধারার নির্দ্দিষ্ট প্রকারে প্রত্যেক স্বতন্ত্র মহালের উপর যত টাকা ভূমিরাজস্ব ধার্য্য করিতে হইবে তাহা,

বিস্তারিতরূপে নির্দ্দেশ করিয়া বোর্ডের প্রণীত বিধিক্রমে যে ফারম নির্দ্দিষ্ট হয় সেই ফারমে একখানি বাটওয়ারাপত্র এবং

(খ) প্রত্যেক স্বতন্ত্র মহালের মধ্যে যে সকল ভূমি পড়ে তৎপ্রদর্শক ও ঐ সকল ভূমির সীমাপ্রদর্শক একখানি মানচিত্র—

প্রস্তুত করাইবেন।

(২) ডেপুটি কালেক্টর বাটওয়ারা করিবার সময় অষ্টম অধ্যায়ের বিধান অনুসরণ করিবেন এবং যে প্রকারে বাটওয়ারা করিলে তাঁহার বিবেচনায় মোটের উপর ঐ বিধানগুলি বিশিষ্টরূপে অনুসৃত হয় ও সম্পর্কযুক্ত পক্ষগণের পক্ষে বিশিষ্টরূপ ন্যায্য ও সুবিধাজনক হয় সেই প্রকারে ঐ বাটওয়ারা কার্য্য করিবেন।

মধ্যস্বত্ব বা যোত বিভাগ করিবার ও উদ্ভব খাজানা বণ্টন করিয়া দিবার কথা।

৫৮ ধারা। (১) ন্যায্যরূপ বাটওয়ারা করিবার জন্য যুক্তিযুক্তরূপে আবশ্যক না হইলে বাটওয়ারা কার্য্যের প্রয়োজনার্থ কোন মধ্যস্বত্ব বা যোত বিভাগ করিতে হইবে না।

(২) কোন বাটওয়ারার প্রয়োজনার্থ কোন মধ্যস্বত্ব বা যোত বিভাগ করা হইলে ডেপুটি কালেক্টর পঞ্চম অধ্যায়ানুসারে ঐ মধ্যস্বত্ব বা যোতের যে বর্ত্তমান মোট খাজানা অবধারিত হয় তাহা পরিবর্ত্তিত না করিয়া ঐ মধ্যস্বত্ব বা যোত যে যে পৃথক অংশে বিভক্ত করা হয় সেই সেই পৃথক অংশের মধ্যে ঐ খাজানা বণ্টন করিয়া দিবেন ও সম্পর্কযুক্ত প্রজাদিগকে ঐ বণ্টনের কথা বিজ্ঞাপিত করিবেন।

মোকদ্দমা কালেক্টরের নিকট অর্পণের ও তাঁহার কর্ত্তব্যকর্ম্মের কথা।

৫৯ ধারা। (১) এই অধ্যায়মতে কৃত বাটওয়ারা কালেক্টরের মঞ্জুরির জন্য অর্পণ করিতে হইবে এবং তিনি উহা বিবেচনা করিবার জন্য নুটিস দিয়া তাঁহার আফিসে উক্ত নুটিস প্রকাশিত হইবার পর পনর দিনের কম না হয় এমন একটি দিন ধার্য্য করিবেন এবং কোন

আপত্তি উপস্থিত করা হইলে তাহা শুনিবার ও নিষ্পত্তি করিবার পর—

(ক) সংশোধন সহিত বা সংশোধন ব্যতীত বাটওয়ারা অনুমোদন করিয়া, কিম্বা

(খ) নূতন বাটওয়ারা করিয়া, কিম্বা

(গ) ভূস্বামিদিগকে বা তাঁহাদের মধ্যে যে যে ব্যক্তি বিশেষরূপে স্বার্থযুক্ত তাহাদিগকে উপস্থিত হইবার জন্য নুটিস দেওয়া সম্বন্ধে যে রূপ আদেশ কালেক্টরের উচিত বোধ হয় তদ্রূপ আদেশ সহিত বাটওয়ারা সংশোধন করিবার কিম্বা নূতন বাটওয়ারা করিবার জন্য কাগজপত্র ডেপুটি কালেক্টরের নিকটে ফিরাইয়া দিয়া—

যেরূপ উপযুক্ত বিবেচনা করেন তদ্রূপ হুকুম দিবেন।

(২) যদি কাগজপত্র ডেপুটি কালেক্টরের নিকট ফিরাইয়া দেওয়া হয় তাহা হইলে কালেক্টর ঐগুলি পুনর্ব্বার অর্পিত হইলে এই ধারার (১) প্রকরণের বিধানমতে ঐ বাটওয়ারা বিবেচনা করিতে পুনর্ব্বার প্রবৃত্ত হইবেন।

৬০ ধারা। (১) কালেক্টর কর্ত্তৃক বাটওয়ারা অনুমোদিত হইলে ডেপুটি কালেক্টর বাটওয়ারার কাগজ বা মানচিত্রে যেরূপে পরিবর্ত্তন করা আবশ্যক তাহা করিবার কিম্বা কালেক্টরের কৃত হুকুমানুসারে একখানি নূতন বাটওয়ারা পত্র বা মানচিত্র প্রস্তুত করিবার পর—

কালেক্টর কর্ত্তৃক বাটওয়ারা অনুমোদিত হইলে ডেপুটি কালেক্টরের কর্ত্তব্য-কর্ম্মের কথা।

(ক) প্রত্যেক স্বতন্ত্র মহালের সহিত বাটওয়ারা পত্রের যে অংশের সম্বন্ধ থাকে সেই অংশ উদ্ধৃত করিয়া একখানি স্বতন্ত্র লিপি প্রস্তুত করাইবেন,

(খ) কোন স্বতন্ত্র মহালের যে কোন লিখিত ভূস্বামী বা ঐরূপ ভূস্বামীর যে কোন ক্ষমতাপ্রাপ্ত এজেণ্ট ডেপুটি কালেক্টরের আফিসে উপস্থিত থাকেন তাঁহাকে ঐ স্বতন্ত্র মহাল সম্বন্ধীয় উদ্ধৃতাংশের লিপি দিবার প্রস্তাব করাইবেন। এবং

(গ) যে ভূস্বামীকে বা যাঁহার এজেণ্টকে পূর্ব্বোক্তমতে বাটওয়ারা পত্রের উদ্ধৃতাংশ দিবার প্রস্তাব করা হয় নাই তদ্রূপ প্রত্যেক ভূস্বামীকে বাটওয়ারা পত্রের যে অংশ তাঁহার স্বতন্ত্র মহাল সম্বন্ধীয় হয় সেই উদ্ধৃত অংশ ডেপুটি কালেক্টরের আফিস হইতে লইবার আদেশ করিয়া আপন আফিসে একখানি নুটিস প্রকাশিত করিবেন।

(২) বাটওয়ারার তাবগতিকে যদি প্রয়োজন হয় তাহা হইলে ডেপুটি কালেক্টর যে মানচিত্র প্রস্তুত করিলেন সেই মানচিত্রের উদ্ধৃতাংশ কিম্বা ঐ মানচিত্রের একখানি নকল (১) প্রকরণের উল্লিখিত বাটওয়ারা পত্রের প্রত্যেক স্বতন্ত্র উদ্ধৃতাংশের সহিত সংযুক্ত করিয়া দিতে হইবে।

(৩) কালেক্টর নূতন বাটওয়ারা করিলেও ডেপুটি কালেক্টর ইহার পূর্ব্বে যে প্রকার বিধান করা হইল সেই প্রকারে কার্য্য করিবেন।

৬১ ধারা। ভূমি বাটওয়ারা করিয়া নানা স্বতন্ত্র মহাল করিবার জন্য ৪৯ ধারা বা ৫৬ ধারামতে ধার্য্য করা দিনে যে ভূস্বামী স্বয়ং বা এজেণ্টের দ্বারা ডেপুটি কালেক্টরের নিকট উপস্থিত হইতে পারেন নাই তিনি এবং যে ভূস্বামী ৫৯ ধারামতে ধার্য্য করা দিনে কালেক্টরের নিকট তদ্রূপে উপস্থিত হইতে পারেন নাই তিনি যথাক্রমে ঐ ঐ দিনে যে সকল হুকুম দেওয়া হয় পরবর্ত্তী কোন সময়ে সেই সকল হুকুমের বিরুদ্ধে কোন আপত্তি করিবার স্বত্ববান হইবেন না।

ভূস্বামী ধার্য্য করা দিনে উপস্থিত না হইলে তাঁহার আপত্তি করিবার স্বত্ববান না হইবার কথা।

৬২ ধারা। কালেক্টর কর্ত্তৃক কোন বাটওয়ারা অনুমোদিত হইলে কিম্বা তিনি কোন নূতন বাটওয়ারা করিলে এবং ৬০ ধারার বিধানমতে উদ্ধৃতাংশ দিতে প্রস্তাব করিবার ও নুটিস দিবার পর কালেক্টর—

কালেক্টর কর্ত্তৃক বাটওয়ারা অনুমোদিত হইবার পর কাগজপত্র কমিশনরের নিকট অর্পণের কথা।

প্রত্যেক লিখিত ভূস্বামির উপর এই মর্ম্মে নুটিস জারী করাইবেন যে বাটওয়ারা দৃঢ়ীকরণের জন্য ঐ কাগজপত্র অবিলম্বে কমিশনরের নিকট অর্পণ করা যাইবে এবং কোন আপীল বা আপত্তি থাকিলে তাহা উক্ত নুটিসজারী হইবার তারিখ হইতে ত্রিশ দিনের মধ্যে কমিশনরের নিকট কিম্বা কমিশনরের নিকট প্রেরিত হইবার জন্য কালেক্টরের নিকট উপস্থিত করা চাই।

এবং ঐ নুটিস দিবার পর ঐ বাটওয়ারা সম্বন্ধীয় সমস্ত কাগজপত্র কমিশনরের নিকট পাঠাইয়া দিবেন।

## অষ্টম অধ্যায়।

### যে সকল সাধারণ নিয়মানুসারে বাটওয়ারা করিতে হইবে তাহার কথা।

### সাধারণভাবে ভোগ করা ভূমির কথা।

৬৩ ধারা। ভূস্বামিদিগের মধ্যে ন্যায্যমতে ভূমি বাটওয়ারা করিয়া দিবার যে প্রধান উদ্দেশ্য তাহা রক্ষা করিয়া এবং এই অধ্যায়ের

স্বতন্ত্র ২ মহালগুলি অবিচ্ছিন্ন করিবার কথা।

বিধান রক্ষা করিয়া প্রত্যেক স্বতন্ত্র মহালকে যতদূর অবিচ্ছিন্ন করিতে পারা যায় ততদূর অবিচ্ছিন্ন করা যাইবে।

কিন্তু স্বতন্ত্র মহালগুলি অবিচ্ছিন্ন নয় কেবল এই হেতুতে বোর্ডের হুকুম ব্যতীত কোন কালেক্টরের কৃত বা অনুমোদিত কোন বাটওয়ারার অন্যথা করা যাইবে না।

বাটওয়ারা করণে যে সকল বিষয় বিবেচনা করিতে হইবে তাহার কথা।

৬৪ ধারা। যে আদিম মহাল সাধারণভাবে ভোগ হইয়া আসিতেছে তাহা হইতে যে সকল স্বতন্ত্র মহাল করা যায় তাহার প্রত্যেক মহালে যে যে সকল গ্রাম ও ভূমি নির্দ্দিষ্ট করিতে হইবে তাহা মনোনীত করিবার সময় কালেক্টর নিম্নলিখিত বিষয়গুলি হইতে যে উপকার কি অনুপকার হইতে পারে তাহা বিবেচনা করিয়া দেখিবেন,—

(ক) ঐ সকল গ্রাম বা ভূমির অবস্থানের প্রকৃতি।

(খ) রাস্তা, রেলওয়ে, নাব্যনদী বা খালের সান্নিধ্য।

(গ) মৃত্তিকার ও উৎপন্ন ফসলের প্রকৃতি ও গুণ।

(ঘ) পতিত আবাদযোগ্য ভূমির ও আবাদের অযোগ্য ভূমির পরিমাণ।

(ঙ) জল সেচিবার সুযোগ।

(চ) বাঁধ ও জলপ্রণালীর অবস্থা। এবং

(ছ) শিকস্তি কি পৈবস্তী হইবার সম্ভাবনা।

এবং অপর যে যে বিষয় দ্বারা ভূমির মূল্যের হ্রাস কি বৃদ্ধি হইতে পারে তাহা।

কোন ভূস্বামিকে যে ভূমি নির্দ্দিষ্ট করিয়া দিতে হইবে তাহাতে অপর ভূস্বামির বসতবাটী থাকিলে, স্বত্বের কথা।

৬৫ ধারা। (১) কোন ভূস্বামির স্বতন্ত্র মহালের মধ্যে যে ভূমি ধরা আবশ্যক হয় সেই ভূমিতে যদি অপর কোন ভূস্বামির বসতবাটী থাকে তাহা হইলে ঐ বসতবাটী ও উহার সহিত সংযুক্ত আফিস, বিল্ডিঙ ও জমি যে ভূমিতে অবস্থিত তাহা যে ভূস্বামির স্বতন্ত্র মহালের অন্তর্গত থাকে ঐ বাটীর অধিকারী তাঁহাকে ঐ ভূমির খাজানা দিতে সম্মত হইলে ঐ বসতবাটী, আফিস, বিলডিঙ ও জমি দখল করিয়া থাকিতে পারিবেন।

(২) ঐরূপে যে ভূমি দখল করা যায় তাহার সীমা ও তজ্জন্য চিরকালের নিমিত্ত যে বার্ষিক খাজানা দিতে হইবে তাহা ডেপুটী কালেক্টর কর্ত্তৃক ধার্য্য হইবে ও বাটওয়ারাপত্রে লিখিতে হইবে।

(৩) ঐরূপ প্রত্যেক স্থলে ঐ বাটীর অধিকারীকে যে স্বতন্ত্র মহাল নির্দ্দিষ্ট করিয়া দেওয়া হয় ঐ বাটী হইতে সেই মহালের কোন অংশ পর্য্যন্ত যাতায়াত করিবার একটী নির্দ্দিষ্ট পথ যতদূর সম্ভব তাঁহাকে কায়দা করিয়া দিতে হইবে।

সের ভূমি প্রভৃতি সম্বন্ধে ৬৫ ধারা খাটিবার কথা।

৬৬ ধারা। সের ভূমি, বাগান, ফলের গাছের বাগান, যে ভূমিতে বাঁশঝাড় আছে ও অপর যে ভূমি যে ভূস্বামির দখলে আছে দেখা যায় সেই ভূস্বামি কর্ত্তৃক তাহার উৎকর্ষসাধন কৃত হইবার দরুণ কিম্বা তাহা যে বিশেষ কার্য্যে লাগান যায় তাহার দরুণ ডেপুটি কালেক্টরের বিবেচনায় ঐ ভূস্বামির পক্ষে বিশেষ মূল্যবান সেই ভূমি সম্বন্ধেও ৬৫ ধারার বিধান খাটিবে।

৬৫ বা ৬৬ ধারামতে ভূমির যে খাজানা ধার্য্য করা হয় তাহা ঐ ভূমির উপস্বত্ব বলিয়া বিবেচনা করিবার কথা।

৬৭ ধারা। ডেপুটী কালেক্টর ৬৫ ধারা বা ৬৬ ধারানুসারে কোন ভূমির চিরকালের নিমিত্ত যে খাজানা ধার্য্য করেন তাহা বাটওয়ারার প্রয়োজনার্থ ঐ ভূমির উপস্বত্ব বলিয়া বিবেচনা করা যাইবে।

৬৫ ধারামতে ধার্য্য করা খাজানার দায় হইতে মুক্তি ক্রয়ের কথা।

৬৮ ধারা। কোন ভূস্বামির বসতবাটী ও তাহার সহিত সংযুক্ত আফিস, বিলডিঙ ও জমি অপর কোন ভূস্বামির স্বতন্ত্র মহালের মধ্যে ধরা হইলে এবং ঐ বসতবাটী প্রভৃতি যে ভূমিতে অবস্থিত তজ্জন্য চিরকালের নিমিত্ত যে খাজানা দিতে হইবে তাহা ডেপুটী কালেক্টর কর্ত্তৃক ধার্য্য করা হইলে ও বাটওয়ারাপত্রে লিখিত হইলে।

প্রথমোক্ত ভূস্বামী ঐরূপে যে খাজানা ধার্য্য করা হইল সেই খাজানা দিবার দায় হইতে মুক্তি ক্রয় করিবার জন্য ডেপুটি কালেক্টরের নিকট অনুমতি প্রার্থনা করিতে পারিবেন, এবং ঐ বসতবাটী, আফিস, বিলডিঙ ও জমি যে স্বতন্ত্র মহালের মধ্যে ধরা হইয়াছে তাহা যে ভূমির রাজস্ব দিতে দায়ী হয় ঐরূপ মুক্তি ক্রয়ের দ্বারা সেই ভূমির রাজস্বের নির্ব্বিঘ্নতার হানি হইবে ডেপুটি কালেক্টর এরূপ বিবেচনা না করিলে ঐ অনুমতি প্রদান করিবেন।

খাজানার দায় হইতে মুক্তিক্রয় করিতে যত টাকা দিতে হইবে তাহার কথা।

৬৯ ধারা। (১) যদি ডেপুটি কালেক্টর পূর্ব্বোক্তমত অনুমতি দেন তাহা হইলে তিনি খাজানা দিবার দায় হইতে মুক্তি ক্রয় করণার্থ প্রার্থনাকারীর যত টাকা দিতে হইবে তাহার একখানি সার্টিফিকেট দিবেন।

(২) ঐ সময়ে গবর্ণমেণ্টের শেষ ধারের প্রচারিত লোনের যত টাকার কোম্পানির কাগজ তখনকার বাজার দরে ক্রয় করিলে উক্ত খাজানার সমান বার্ষিক সুদ পাওয়া যাইতে পারে তত টাকার কোম্পানির কাগজ ক্রয় করিতে যে টাকা লাগে ডেপুটি কালেক্টর সেই টাকার উপর আর শতকরা দশ টাকা ধরিয়া ঐ মুক্তি ক্রয় করিবার টাকা হিসাব করিয়া ধার্য্য করিবেন।

ঐ টাকা যখন দিতে হইবে তাহার কথা।

৭০ ধারা। ৬৯ ধারানুসারে যত টাকার সার্টিফিকেট দেওয়া হইল তাহা প্রত্যেক ভূস্বামির জন্য স্বতন্ত্র ২ মহাল নিরূপিত হইয়া ৯৪ ধারামতে

দখল দিবার পূর্ব্বে কোন সময়ে ডেপুটি কালেক্টরের নিকট দেওয়া যাইতে পারিবে, দখল দিবার পর দেওয়া যাইতে পারিবে না।

টাকা দেওয়ার নুটিস দিবার কথা ও ভূমি নিষ্কর-রূপে ভোগ করিবার কথা।

৭১ ধারা। ডেপুটি কালেক্টর ঐ টাকা পাইলে যে ভূস্বামির স্বতন্ত্র মহালের মধ্যে ঐ ভূমি থাকে তাঁহাকে এই নুটিস দিবেন যে,—

(ক) ঐ টাকা দেওয়া হইয়াছে,

(খ) তাঁহার প্রার্থনামতে ঐ টাকা তাঁহাকে বা তাঁহার ক্ষমতাপ্রাপ্ত এজেন্টকে দেওয়া যাইবে, এবং

(গ) যে তারিখে পূর্ব্বোক্তমতে দখল দেওয়া যায় সেই তারিখ হইতে যে ভূস্বামী ঐ ভূমির খাজানা দিবার দায় হইতে মুক্তি-ক্রয় করিলেন তিনি ঐ ভূমি যে ভূস্বামীকে নুটিস দেওয়া হইল তাঁহার বিরুদ্ধে ও বাকী রাজস্বের নিমিত্ত ঐ মধ্যস্বত্ব বিক্রয় হইলে যিনি নীলামে উহা ক্রয় করেন গবর্ণমেণ্ট সমেত তদ্রূপ কোন ক্রেতার বিরুদ্ধে নিষ্কর মধ্যস্বত্ব-স্বরূপ নিরাপদে ভোগ করিতে স্বত্ববান্ হইবেন।

এবং ঐ তারিখ হইতে ঐ ভূমি নিষ্কর মধ্যস্বত্ব স্বরূপ ঐরূপে ভোগ করা যাইবে।

নিষ্কর মধ্যস্বত্ব কালেক্টরের রেজিষ্টরী করিবার কথা।

৭২ ধারা। ডেপুটী কালেক্টর সেই সময়েই জেলার কালেক্টরকে ঐ মধ্যস্বত্বের সৃষ্টি হইবার নুটিস দিবেন এবং কালেক্টর তদনন্তর (বাঙ্গলা রাজধানীর বাঙ্গলা প্রভৃতি দেশে বাকী মালগুজারীর নিমিত্তে ভূমির নীলাম করিবার আইন পূর্ব্বাপেক্ষা উত্তম করিবার আইন) নামক ১৮৫৯ সালের ১১ আইনের ৪২ ধারাক্রমে কিম্বা উপস্থিত সময়ের প্রচলিত ঐরূপ কোন আইনক্রমে যে প্রকার বিধান করা হইয়াছে ঐ মধ্যস্বত্ব সেই প্রকারে বিশেষ করিয়া রেজিষ্টরী করাইবেন।

সমান সমান অংশের নিমিত্ত গুলিবাঁট করিবার কথা।

৭৩ ধারা। দুই কি তদধিক স্বতন্ত্র মহাল আদিম মহালের সমান সমান অংশ হইলে, যদি ঐ সমান অংশের লিখিত ভূস্বামিরা ঐ সমান সমান স্বতন্ত্র মহাল নির্দ্দিষ্ট হওন সম্বন্ধে আপনাদের মধ্যে একমত না হন ও সেই মর্ম্মে একখানি দরখাস্ত দাখিল না করেন, কিম্বা

অপর কোন কারণে ডেপুটি কালেক্টর কালেক্টরের মঞ্জুরি লইয়া গুলিবাঁট না করিয়া ঐ সমান সমান অংশের ভূস্বামিদিগকে ঐ সমান সমান স্বতন্ত্র মহাল নির্দ্দিষ্ট করিয়া দেওয়া উচিত বিবেচনা না করেন,

তাহা হইলে ডেপুটি কালেক্টর উচিত বিবেচনা করিলে ভূমি নির্দ্দিষ্ট করিবার দ্বারা যে সমান সমান স্বতন্ত্র মহাল করা হইয়াছে তাহা পাইবার স্বত্ববান্ পক্ষগণকে আপনার সাক্ষাতে ঐ সমানং স্বতন্ত্র মহালের নিমিত্ত গুলিবাঁট করিবার আদেশ দিতে পারিবেন।

দুই কি তদধিক অংশের সমষ্টি অপর একাংশের সমান কিম্বা অপর দুই কি তদধিক অংশের সমষ্টির সমান হইলে, গুলিবাঁট করিবার ক্রম ও প্রণালীর কথা।

৭৪ ধারা। (১) দুই কি তদধিক অংশের সমষ্টি যদি অপর এক অংশের সমান কিম্বা অপর দুই কি তদধিক অংশের সমষ্টির সমান হয় তাহা হইলে আদিম মহালের কোন্ অংশ প্রত্যেক ভূস্বামিকে তাঁহার স্বতন্ত্র মহালস্বরূপ নির্দ্দিষ্ট করিয়া দিতে হইবে পূর্ব্বোক্তমত গুলিবাঁট করণ দ্বারা ইহা নির্ণয় করিবার জন্য ডেপুটি কালেক্টর কালেক্টরের মঞ্জুরি লইয়া ঐ অংশ সমষ্টিকে এক অংশ বলিয়া গণ্য করাইতে পারিবেন।

এবং ঐরূপ গুলিবাঁট করাইবার নিমিত্ত কোন্ কোন্ অংশ লইয়া একটি অংশ সমষ্টি করা যাইবে তাহা স্থির করিতে পারিবেন।

এবং ঐ কার্য্যের নিমিত্ত যতবার উচিত বোধ করেন ততবার ঐ প্রকার গুলিবাঁট করাইতে পারিবেন।

(২) পূর্ব্বোক্তমতে একবার (কিম্বা আবশ্যক হইলে একাধিকবার) গুলিবাঁট করা হইলে পর, আদিম মহালের যে খণ্ড গুলিবাঁট দ্বারা প্রত্যেক অংশ সমষ্টিতে পড়িয়াছে গুলিবাঁট করিবার নিমিত্ত যে ভিন্ন ভিন্ন অংশ লইয়া ঐ অংশ সমষ্টি করা হইল সেই ভিন্ন ভিন্ন অংশের ভূস্বামিদিগের মধ্যে ডেপুটি কালেক্টর সেই খণ্ড বিভাগ করিয়া দিতে প্রবৃত্ত হইবেন এবং ঐরূপ প্রত্যেক ভূস্বামিকে ডেপুটি কালেক্টর যেরূপ উচিত বিবেচনা করেন ঐ খণ্ডের মধ্যে সেই রূপ স্থানে তাঁহার স্বতন্ত্র মহাল নির্দ্দিষ্ট করিয়া দিবেন।

কিন্তু বাটওয়ারার মূল স্বরূপ যে সকল কাগজপত্র গ্রাহ্য করা হয় তৎসম্বন্ধে ও ঐ সকল কাগজপত্রের লিখিতমত ভিন্ন ভিন্ন ভূমিখণ্ডের উপস্বত্ত্ব সম্বন্ধে যাবৎ ঐ ভূস্বামিদিগকে আপত্তি উপস্থিত করিবার নিমিত্ত সম্পূর্ণ সুযোগ দেওয়া না হয় এবং ঐরূপ কোন আপত্তি করা হইয়া থাকিলে যাবৎ উহা মিটাইয়া দেওয়া না হয় তাবৎ কোন স্থলেই গুলিবাঁট করা হইবে না।

উদাহরণ।

১।—কোন আদিম মহাল বাটওয়ারা করিয়া নিম্নলিখিত অংশ করা যাইতেছে।—

| | |
|---|---|
| আট আনা। | তিন আনা। |
| চারি আনা। | এক আনা। |

গুলিবাঁট করিবার জন্য চারি আনা, তিন আনা ও এক আনা অংশ একত্র ধরিয়া মোট একটি আট আনা অংশ বলিয়া বিবেচনা করা যাইতে পারিবে।

ডেপুটি কালেক্টর আদিম মহালকে সমান মূল্যের দুই ভাগে বিভক্ত করিবেন, পরে পুরা আট আনা অংশের ভূস্বামিকে ঐ দুই ভাগের কোন্ ভাগটি নির্দ্দিষ্ট করিয়া দিতে হইবে ও চারি আনা, তিন আনা

ও এক আনা অংশের ভূস্বামিদের মধ্যে কোন্ ভাগটি বিভক্ত করিয়া দিতে হইবে ইহা নির্ণয় করিবার নিমিত্ত গুলিবাঁট করাইবেন।

পরে আবশ্যক হইলে, ডেপুটি কালেক্টর পুরা চারি আনা অংশের ভূস্বামি এবং তিন আনা অংশ ও এক আনা অংশ লইয়া যে অংশ সমষ্টি হয় সেই অংশ সমষ্টির ভূস্বামিদের দ্বারা পুনরায় গুলিবাঁট করাইতে পারিবেন।

২।—কোন আদিম মহাল বাটওয়ারা করিয়া নিম্নলিখিত অংশ করা যাইতেছে।—

| | |
|---|---|
| ছয় আনা। | তিন আনা। |
| চারি আনা। | দুই আনা। |

এক আনা।

মহালের ছয় ছয় আনা অংশের সমান মূল্যের দুইটি খণ্ড প্রথমে চিহ্নিত করিয়া লইতে পারা যাইবে। পরে এই দুই খণ্ড কাহাদিগকে নির্দ্দিষ্ট করিয়া দেওয়া যাইবে তৎসম্বন্ধে গুলিবাঁট করিবার জন্য চারি আনা অংশ ও দুই আনা অংশ একত্র ধরিয়া ঐ অংশ সমষ্টী ছয় আনা বলিয়া ধরা যাইতে পারিবে এবং ঐ ছয় আনা অংশ সমষ্টির ভূস্বামি ও পুরা ছয় আনা অংশের ভূস্বামির মধ্যে গুলিবাঁট করা যাইতে পারিবে।"

এই প্রকারে ছয় ছয় আনা দুই খণ্ডের মধ্যে একখণ্ড পুরা ছয় আনা অংশের ভূস্বামিকে চূড়ান্তরূপে নির্দ্দিষ্ট করিয়া দেওয়া হইলে পর ডেপুটি কালেক্টর মহালের অবশিষ্টাংশ বাকী অংশিদিগের মধ্যে নির্দ্দিষ্ট করিয়া দিতে প্রবৃত্ত হইবেন এবং গুলিবাঁট করাইবার জন্য তিনি পুনরায় আদিম মহালের পাঁচ পাঁচ আনা অংশের সমান দুইটি খণ্ড চিহ্নিত করিয়া লইতে পারিবেন ও ঐ দুই খণ্ডের নিমিত্ত চারি আনা অংশ ও এক আনা অংশ একত্র ধরিয়া উহার সমষ্টি যে পাঁচ আনা অংশ হয় সেই পাঁচ আনা অংশ সমষ্টির ভূস্বামিদিগের এবং তিন আনা অংশ ও দুই আনা অংশ একত্র ধরিয়া উহার সমষ্টি যে পাঁচ আনা অংশ হয় সেই অন্য পাঁচ আনা অংশ সমষ্টির ভূস্বামিদিগের মধ্যে গুলিবাঁট করাইতে পারিবেন।

সর্ব্বশেষে, চারি আনার অংশ ও এক আনার অংশের ভূস্বামিদের নামে গুলিবাঁটকরণ দ্বারা একত্র যে খণ্ড পড়িল সেই খণ্ডের মধ্যে তাঁহাদের স্ব স্ব স্বতন্ত্র মহাল নির্দ্দিষ্ট করিয়া দেওয়া যাইবে এবং তিন আনার অংশ ও দুই আনার অংশের ভূস্বামিদের নামে গুলিবাঁট করণ দ্বারা একত্র যে খণ্ড পড়িল তাঁহাদের স্ব স্ব স্বতন্ত্র মহাল সেই খণ্ডের মধ্যে নির্দ্দিষ্ট করা যাইবে।

৭৫ ধারা। ৭৩ ধারা বা ৭৪ ধারার বিধানমতে যে কোন ভূস্বামির অংশ সম্বন্ধে গুলিবাঁট করিতে হইবে ডেপুটি কালেক্টর মুটিস দিয়া গুলিবাঁট করিবার জন্য সেই ভূস্বামিকে ডেপুটি কালেক্টর যে সময় ধার্য্য করিবেন সেই সময়ে ডেপুটি কালেক্টরের আফিসে স্বয়ং বা ক্ষমতাপ্রাপ্ত এজেণ্টের দ্বারা উপস্থিত হইবার আদেশ করিতে পারিবেন।

গুলিবাঁট করিবার জন্য উপস্থিত হইবার বা এজেণ্ট নিযুক্ত করিবার নিমিত্ত ডেপুটি কালেক্টরের ভূস্বামিদের প্রতি আদেশ করিতে পারিবার কথা।

এবং গুলিবাঁট করিবার জন্য কোন কোন অংশ লইয়া একটি অংশ সমষ্টি করিবার হুকুম দিয়া থাকিলে ঐ সকল অংশের ভূস্বামিদিগকে তাঁহাদিগের সকলের পক্ষে গুলিবাঁট করণার্থ সংস্কৃষ্টভাবে একজন এজেণ্ট নিযুক্ত করিবার নিমিত্ত ঐরূপে আদেশ করিতে পারিবেন। এবং ঐরূপ গুলিবাঁট করিবার জন্য যে সময় ধার্য্য হয় যদি ঐ ভূস্বামিরা সেই সময়ে ঐরূপ সংস্কৃষ্টভাবে এজেণ্ট নিযুক্ত করণ বিষয়ে একমত হইতে না পারেন কিম্বা ঐরূপ সকল ভূস্বামির পক্ষে সংস্কৃষ্টভাবে কার্য্য করিতে ক্ষমতাপ্রাপ্ত কোন এজেণ্টকে উপস্থিত করাইতে না পারেন তাহা হইলে ঐ সকল ভূস্বামী ডেপুটি কালেক্টরের আদেশ পালন করিতে পারেন নাই বলিয়া বিবেচনা করা যাইবে।

৭৬ ধারা। যদি কোন ভূস্বামী বা কোন কোন ভূস্বামী ডেপুটি কালেক্টরের ৭৫ ধারানুযায়িক কোন আদেশ পালন করিতে না পারেন তাহা হইলে ডেপুটি কালেক্টর কোন ব্যক্তিকে সেই ভূস্বামির বা সেই সেই ভূস্বামির পক্ষে গুলিবাঁট করিবার জন্য নিযুক্ত করিতে পারিবেন।

ত্রুটি হইলে, গুলিবাঁট করিবার জন্য ডেপুটি কালেক্টরের কোন ব্যক্তিকে নিযুক্ত করিতে পারিবার কথা।

পৃথকরূপে যে ভূমি ভোগ করা হয় তাহার কথা।

৭৭ ধারা। (১) কোন আদিম মহালে প্রত্যেক ভূস্বামির স্বার্থানুযায়িক পৃথকরূপে ভোগ করা স্বতন্ত্র ভূমি ঐ ভূস্বামির দখলে থাকিলে সমস্ত লিখিত ভূস্বামির প্রার্থনামতে, প্রত্যেক ভূস্বামী বা দুই কি তদধিক ভূস্বামী যে ভূমি স্বতন্ত্রভাবে দখল করেন তাঁহার স্বতন্ত্র মহালস্বরূপ তাঁহাকে সেই ভূমি নির্দ্দিষ্ট করিয়া দিয়া কিম্বা তাঁহাদের স্বতন্ত্র মহালস্বরূপ তাঁহাদিগকে সংস্কৃষ্টভাবে সেই ভূমি নির্দ্দিষ্ট করিয়া দিয়া ঐ মহাল বাটওয়ারা করা যাইতে পারিবে।

স্বতন্ত্র দখল অনুসারে বাঁটওয়ারা করিবার ও ভূমির রাজস্ব বণ্টন করিয়া দিবার কথা।

এবং ঐরূপে যে স্বতন্ত্র মহাল করা যায় তাহার প্রত্যেকটির ভূস্বামী বা ভূস্বামিরা ঐ মহালের সমগ্র ভূমির রাজস্বের যে অংশ দিতেন ঐ প্রত্যেক মহালকে সেই সেই অংশের জন্য দায়ী করা যাইতে পারিবে।

কিন্তু যে সকল স্বতন্ত্র মহাল করিবার প্রস্তাব হইতেছে তাহার প্রত্যেকটির উপস্বত্ব বার্ষিক যত টাকা ভূমির রাজস্বের জন্য ঐ স্বতন্ত্র মহালকে দায়ী করিবার প্রস্তাব হয় তত টাকা নির্ব্বিঘ্নরূপে দিবার পক্ষে যথেষ্ট হইবে ইহা যে ডেপুটি কালেক্টর বাটওয়ারা কার্য্য সম্পন্ন করিতে নিযুক্ত হন তাঁহাকে বুঝিয়া দেখিতে হইবে।

(২) ঐরূপ প্রত্যেক স্বতন্ত্র মহালের উপযুক্ত পূর্ব্বোক্তমতে যথেষ্ট হইবে কিম্বা বিচার্য্যস্থলের তাবপ্রাত্তিক বিবেচনায় ঐ ভূমির বাটওয়ারা ও উহার উপর রাজস্ব ধার্য্যকরণ ভূমির রাজস্বের নির্ব্বিঘ্নতার হানি না করিয়া প্রস্তাবিত প্রকারে করা যাইতে পারে যদি ডেপুটি কালেক্টরের এরূপ প্রতীতি না হয় তাহা হইলে তিনি ঐ প্রার্থনা অগ্রাহ্য করিবেন। কিন্তু আদিম মহাল যে ভূমির রাজস্বের নিমিত্ত দায়ী তাহা ঐরূপে যে সকল স্বতন্ত্র মহাল করিতে হইবে সেই সকল স্বতন্ত্র মহালের মধ্যে এরূপে বণ্টন করিয়া দিতে হইবে যাহাতে ভূমির রাজস্বের মোট টাকার নির্ব্বিঘ্নতার কোন হানি না হয় সমস্ত লিখিত ভূস্বামী এরূপ নিয়ম করিলে তিনি ঐ প্রার্থনা অগ্রাহ্য করিবেন না।

৭৮ ধারা। কোন মহালের ভূস্বামিরা আপোসে যে বন্দোবস্ত করেন তদনুসারে আদিম মহালে তাঁহাদের স্ব স্ব স্বার্থের কেবলমাত্র অংশানুযায়ী পৃথক ভাবে ভোগ করা স্বতন্ত্র ২ ভূমিখণ্ড যথাক্রমে ঐ ভূস্বামিদিগের বা তাঁহাদের মধ্যে কাহারো দখলে আছে এবং আদিম মহালের অন্য ভূমি ঐ সকল ভূস্বামী সাধারণ ভাবে ভোগ করিয়া থাকেন, বাটওয়ারা কার্য্য সম্পন্ন করিবার জন্য যে ডেপুটি কালেক্টর নিযুক্ত হন তিনি ইহা দেখিতে পাইলে, ঐ আপোসে বন্দোবস্ত অনুসারে যে ভূমি পৃথক ভাবে যে ভূস্বামির দখলে আছে দেখা যায় ডেপুটি কালেক্টর সেই ভূমি সেই ভূস্বামির স্বতন্ত্র মহালের মধ্যে নির্দ্দিষ্ট করিয়া দিবেন।

যে ভূস্বামির দখলে যে ভূমি থাকে তাঁহাকে সেই ভূমি নির্দ্দিষ্ট করিয়া দিবার কথা।

ব্যাখ্যা।—সের, খামার বা নিজযোত কি ঐরূপে অপর কোন নামে যে ভূমি কোন মহালের ভিন্ন ভিন্ন ভূস্বামির দখলে থাকিয়া ভোগ হয় তাহা এই ধারার অর্থানুসারে আদিম মহালে তাঁহাদের স্ব স্ব স্বার্থের অংশানুযায়ী পৃথক ভাবে ভোগ করা ভূমি বলিয়া বিবেচনা করা যাইবে না। যে স্থলে ভূস্বামিদিগের মধ্যে আপোসে বন্দোবস্ত দ্বারা প্রজাদিগের ভোগকৃত ভূমির প্রকৃত প্রস্তাবে বিভাগ হইয়াছে এই ধারা কেবল সেই স্থলেই খাটিবে।

৭৯ ধারা। ৭৮ ধারায় যাহা কিছু আছে তাহা সত্ত্বেও পক্ষেরা কোন ভূমির হস্তান্তরকরণ বিষয়ে সম্মত হইলে কালেক্টর ঐ ভূমি এক ভূস্বামির দখল হইতে লইয়া অন্য ভূস্বামির দখলে দেওয়াইতে পারিবেন।

পক্ষেরা সম্মত হইলে, কালেক্টরের ভূমি হস্তান্তর করাইতে পারিবার কথা।

## সাধারণভাবে ভোগ করা ভূমি ও পৃথকভাবে ভোগ করা ভূমির কথা।

৮০ ধারা। যে সকল উপাসনার স্থান, শবদাহ করিবার স্থান ও কবর দিবার স্থান কোন মহালের বাটওয়ারা হইবার অগ্রে সাধারণভাবে ভোগ হইয়া আসিয়াছে এবং যে ভূমির আয় ভূস্বামিগণ কর্তৃক সংসৃষ্টভাবে ধর্ম্মার্থ, দানার্থ কিম্বা সাধারণের উপকারার্থ নিরূপিত হইয়াছে ভূস্বামিরা আপনাদের মধ্যে অন্য রকমের কোন নিয়ম না করিলে সাধারণভাবে তাহার ভোগ হইতে থাকিবে। ভূস্বামিরা অন্য রকম নিয়ম করিলে তাঁহারা যে নিয়ম করিয়াছেন তাহা লিখিয়া জানাইবেন এবং ডেপুটি কালেক্টর বাটওয়ারা পত্রের মধ্যে সেই নিয়মের মন্তব্যলিপি লিখিয়া রাখিবেন।

উপাসনা প্রভৃতির স্থানের কথা।

৮১ ধারা। (১) পুষ্করিণী, কূপ, জলপ্রণালী ও বাঁধ প্রথমে যে ভূমির উপকারার্থ করা হইয়াছিল সেই ভূমিসংযুক্ত বলিয়া বিবেচনা করা যাইবে।

পুষ্করিণী, কূপ, জলপ্রণালী ও বাঁধের কথা।

(২) যে স্থলে ঐ পুষ্করিণী প্রভৃতির পরিমাণ বিবেচনা করিয়া, উহা যে স্থানে থাকে তাহা বিবেচনা করিয়া, কিম্বা উহার নির্ম্মাণ প্রণালী বিবেচনা করিয়া উহা দুই কি তদধিক স্বতন্ত্র মহালের ভূস্বামিদের সংসৃষ্ট সম্পত্তি থাকা আবশ্যক দেখা যায় সে স্থলে ঐরূপ প্রত্যেক মহালের ভূস্বামিরা যে পরিমাণে উহার ব্যবহার করিতে পারিবেন এবং উহা মেরামত করিয়া রাখিবার খরচের যে অংশ যাঁহাকে দিতে হইবে তাহা অবস্থা বিবেচনায় যতদূর সম্ভব ততদূর বাটওয়ারা পত্রে নির্দ্দেশ করিয়া দিতে হইবে।

৮২ ধারা। যে ভূমি প্রকৃতপক্ষে নিষ্কররূপে ভোগ করা যায় মহালের ভূস্বামিরা সেই ভূমির খাজানা লইবার স্বত্ব দাওয়া করুন বা না করুন ডেপুটি কালেক্টর কোন আদিম মহালের মধ্যে এমন ভূমি দেখিতে পাইলে, স্বতন্ত্র২ মহালের মধ্যে ঐ ভূমির বিভাগ কি নির্দ্দিষ্টকরণ কার্য্য করিবেন না, কিন্তু বাটওয়ারাপত্রে ও রুবকারীতে এইরূপ লিখিবেন যে যে স্বতন্ত্র মহাল আদিম মহালের যে অংশ আদিম মহাল হইতে যে সকল স্বতন্ত্র মহাল করা হয় ঐ ভূমি সংসৃষ্ট ভাবে সেই অংশানুসারে সেই সকল স্বতন্ত্র মহালের সামিল রাখা গেল।

লিখিত ভূস্বামীদের সম্মতি ব্যতিরেকে নিষ্কররূপে ভোগ করা ভূমি বিভাগ না করিবার কথা।

কিন্তু আদিম মহালের সমস্ত লিখিত ভূস্বামির সম্মতি সহকারে ঐ ভূমি কিম্বা উহার কোন অংশ ভিন্ন ভিন্ন স্বতন্ত্র মহালে নির্দ্দিষ্ট করিয়া দেওয়া যাইতে পারিবে।

৮৩ ধারা। (১) মহালের সমস্ত লিখিত ভূস্বামী যে পত্তনী কি অপর চিরস্থায়ী দরমীয়ানী মধ্যস্বত্ব সৃষ্টি করেন কিম্বা ঐরূপে সৃষ্টি করা হইয়াছে বলিয়া স্বীকার করেন ডেপুটি কালেক্টর কোন আদিম

চিরস্থায়ী দরমিয়ানী মধ্যস্বত্বক্রমে মোকররী খাজানায় যে ভূমি ভোগ করা যায় তাহার কথা।

মহালে কোন ভূমি সেই স্বত্বক্রমে মোকররী খাজানায় ভোগ করা হইতেছে দেখিতে পাইলে—

(ক) আদিম মহাল হইতে যে সকল স্বতন্ত্র মহাল করা হয় ঐ ভূমি ও উহার উপস্বত্ব তাহার এক বা একাধিক মহালে সম্পূর্ণরূপে নির্দ্দিষ্ট করিয়া দিতে পারিবেন, কিম্বা—

(খ) ঐ ভূমি কোন স্বতন্ত্র মহালে নির্দ্দিষ্ট না করিয়া রাখিতে পারিবেন এবং বাটওয়ারাপত্রে ও কবকারীতে এইরূপ লিখিতে পারিবেন যে যে স্বতন্ত্র মহাল আদিম মহালের যে অংশ আদিম মহাল হইতে যে সকল স্বতন্ত্র মহাল করা যায় ঐ ভূমি সংসৃষ্টভাবে সেই অংশানুসারে সেই সকল স্বতন্ত্র মহালের সামিল রাখা গেল।

(২) ঐ ভূমি ঐ রূপে অনির্দ্দিষ্ট রাখা গেলে, যে স্বতন্ত্র মহাল আদিম মহালের যে অংশ ডেপুটি কালেক্টর ঐ মধ্যস্বত্বের সম্পূর্ণ খাজানার সেই অংশ সেই স্বতন্ত্র মহালে নির্দ্দিষ্ট করিয়া দিবেন।

(৩) এই ধারানুসারে কোন মধ্যস্বত্ব সম্বন্ধে কার্য্য করিবার সময় ডেপুটি কালেক্টর ঐ মধ্যস্বত্বের অন্তর্গত ভূমির পরিমাণ ও বিচার্য্য বিষয়ের অপর সকল ভাব গতিক বিবেচনা করিয়া দেখিবেন।

একটি মহাল বাটওয়ারাধীন থাকিলে দুই কি তদধিক মহালের ভূস্বামিদের সাধারণভাবে ভোগ করা ভূমি লইয়া যে প্রকারে কার্য্য করিতে হইবে তাহার কথা।

৮৪ ধারা। যে দুই কি তদধিক মহালের মধ্যে একটী এই আইনের বিধানানুসারে বাটওয়ারার অধীন থাকে কোন ভূমি সেই দুই কি তদধিক মহালের ভূস্বামিরা সাধারণভাবে ভোগ করিলে, বাটওয়ারাধীন মহালের ভূস্বামিরা উক্ত সাধারণ ভূমিতে যে স্বার্থ ভোগ করেন ঐ সাধারণ ভূমির যে অংশের উপস্বত্ব সেই স্বার্থানুযায়ী হয় ডেপুটি কালেক্টর প্রথমে ঐ সাধারণ ভূমির সেই অংশ ঐ মহালে নির্দ্দিষ্ট করিয়া দিবেন।

এবং একই মহালের অংশিদারেরা সংসৃষ্টভাবে যে ভূমি ভোগ করেন তাঁহাদের মধ্যে সেই ভূমি নির্দ্দিষ্ট করিয়া দেওয়া সম্বন্ধে এই আইনে যে সকল বিধান আছে তাহার সমস্তই যতদূর সম্ভব বাটওয়ারাধীন মহালে ঐরূপ সাধারণ ভূমির অনুপাতানুযায়িক অংশ নির্দ্দিষ্ট করিয়া দেওয়া সম্বন্ধে খাটিবে।

এবং ঐরূপ নির্দ্দিষ্ট করিয়া দেওয়া উপলক্ষে নুটিস জারী, আপত্তি শুনা, ও অপর সকল কার্য্য সম্বন্ধে বাটওয়ারাধীন মহালের ভূস্বামিদিগকে এবং উক্ত সাধারণ ভূমিতে মহালের অপর যে সকল ভূস্বামিদের স্বার্থ থাকে তাঁহাদিগকে কেবল ঐ সাধারণভাবে ভোগকৃত ভূমি লইয়া গঠিত একটি আদিম মহালের সংসৃষ্ট ভূস্বামি বলিয়া বিবেচনা করা যাইবে।

কিন্তু দুই কি তদধিক মহালের ভূস্বামিরা ঐরূপ সাধারণভাবে যে ভূমি ভোগ করেন সেই ভূমির কোন প্রকার বিভাগ করিতে হইলে যে খরচ হয় তৎসমস্তই বাটওয়ারাধীন মহালের বাটওয়ারা করিবার খরচ বলিয়া বিবেচনা করা যাইবে এবং এই আইনের বিধানানুসারে ঐ মহালের ভূস্বামিদের স্থানে আদায় করা যাইতে পারিবে। এবং অপর কোন মহালের যে ভূস্বামিদের ঐ ভূমিতে স্বার্থ থাকে তাঁহাদের প্রতি ঐ খরচের কোন অংশ বহন করিবার আদেশ করা যাইবে না।

কখন ৮৪ ধারামতে বিভাগ করিবার খরচের অংশ দিবার জন্য অন্যান্য মহালের ভূস্বামিদের প্রতি আদেশ করা যাইতে পারিবে সেই কথা।

৮৫ ধারা। যদি কালেক্টর দেখেন যে ঐরূপ কোন বিভাগের জন্য কার্য্য সমাপ্ত করণ বিষয়ে বাটওয়ারাধীন মহাল ছাড়া অপর কোন মহালের ভূস্বামী কর্ত্তৃক বিরক্তিজনকভাবে বাধা প্রদত্ত হইবার দরুণ কিম্বা ঐরূপ কোন ভূস্বামির প্রতি যে কোন আদেশ করা যায় তদনুযায়ি কার্য্যকরণ পক্ষে তাঁহার যথোপযুক্ত যত্নের অভাব বশতঃ ঐ বিভাগ করণ কার্য্যে অনাবশ্যক বিলম্ব করা হইয়াছে ও বিভাগ করণের খরচ বাড়ান হইয়াছে তাহা হইলে ৮৪ ধারায় যাহা কিছু আছে তাহা সত্ত্বেও, ঐরূপ বিলম্ব বা অতিরিক্ত খরচের জন্য ঐরূপ যে ভূস্বামী দায়ী হন তাহার নিকট কালেক্টর যতটাকা উপযুক্ত বোধ করিবেন তত টাকা আদায় করিবার আদেশ করিতে পারিবেন।

এবং ঐরূপে যত টাকা আদায় হয় বাটওয়ারাধীন মহালের ভূস্বামিদের ঐ বাটওয়ারার খরচ স্বরূপ দেয় টাকা তত টাকা পরিমাণে কমাইয়া দেওয়া যাইবে।

৮৪ ধারামতে কৃত নির্দিষ্ট-করণ-পত্র কালেক্টরের নিকট অর্পণ করিবার কথা।

৮৬ ধারা। ৮৪ ধারানুসারে কৃত প্রত্যেক নির্দ্দিষ্টকরণপত্র কালেক্টরের অনুমোদনের নিমিত্ত অর্পণ করিতে হইবে। তিনি উহা দৃঢ় করিতে, সংশোধিত করিতে কিম্বা অগ্রাহ্য করিতে পারিবেন এবং যদি অগ্রাহ্য করেন তাহা হইলে আর একখানি নির্দ্দিষ্টকরণপত্র করিতে পারিবেন কিম্বা করিবার আদেশ করিতে পারিবেন।

ঐরূপে নির্দ্দিষ্ট করিয়া দেওয়া ভূমি সম্বন্ধে যে রূপে কার্য্য করিতে হইবে তাহার কথা।

৮৭ ধারা। ৮৪ ধারামতে কৃত কোন নির্দ্দিষ্টকরণপত্র কালেক্টর কর্ত্তৃক অনুমোদিত হইলে বাটওয়ারাধীন মহালের যে ভূস্বামিদিগকে সাধারণ ভূমিতে স্বার্থভোগী দেখা গিয়াছে ঐরূপে নির্দ্দিষ্ট করিয়া দেওয়া ভূমি তাঁহাদের কর্ত্তৃক যেন সাধারণভাবে ভোগ করা হইত এইরূপ জ্ঞান করিয়া ঐ ভূমি সম্বন্ধে সর্ব্বরকমে কার্য্য করা যাইবে।

কোন ভূমি কোন আদিম মহালের অংশ কি না এই বিষয়ে বিবাদ কি সন্দেহ থাকিলে, কার্য্যপ্রণালীর কথা।

৮৮ ধারা। (১) কোন ভূমি কোন আদিম মহালের অংশ কি না এই বিষয়ে বিবাদ কি সন্দেহ আছে দেখা গেলে ডেপুটি কালেক্টর ঐ আদিম মহালের ভূস্বামী ছাড়া অপর যে কোন পক্ষ ঐ ভূমি দাওয়া করেন সেই পক্ষকে বিশেষ নুটিস দিবার পর ঐ ভূমির দখল সম্বন্ধে অনুসন্ধান করিবেন এবং

তিনি যে সিদ্ধান্তে উপনীত হন তাহা কালেক্টরের নিকট রিপোর্ট করিবেন। তদনন্তর কালেক্টর নিম্নলিখিত মতে ঐ বিষয়ের নিষ্পত্তি করিবেন:—

(ক) তিনি ঐ বাটওয়ারার মোকদ্দমা নথী হইতে খারিজ করিবার হুকুম দেওয়া পরামর্শ সিদ্ধ বোধ করিলে বিবাদের বিষয়ীভূত ভূমি আদিম মহালের ভূস্বামিদের দখলে থাকুক বা না থাকুক, ঐরূপ হুকুম দিতে পারিবেন; কিম্বা

(খ) যদি বিবাদের বিষয়ীভূত ভূমি আদিম মহালের ভূস্বামিদের দখলে থাকে এবং ঐ ভূমিতে অপর পক্ষেরা স্বত্বের যে দাওয়া করেন তাহা সাব্যস্ত হইতে পারে না বলিয়া তাঁহার বিবেচনা হয় তাহা হইলে তিনি বাটওয়ারা চলিবার ও ঐ ভূমিকে বাটওয়ারাধীন মহালের অংশ বলিয়া ধরিয়া লইবার হুকুম দিতে পারিবেন; কিম্বা

(গ) যদি বিবাদের বিষয়ীভূত ভূমি অপর পক্ষদের অধিকারে থাকে ও ঐ ভূমিতে আদিম মহালের ভূস্বামীরা স্বত্বের যে দাওয়া করেন তাহা সাব্যস্ত হইতে পারে না বলিয়া তাঁহার বিবেচনা হয় তাহা হইলে তিনি বাটওয়ারা চলিবে কিন্তু ঐ ভূমি বাটওয়ারাধীন মহালের অংশ বলিয়া ধরিয়া লওয়া হইবে না এরূপ হুকুম দিতে পারিবেন।

কিন্তু—

(১০) আদিম মহালের ভূমি বাটওয়ারা করিয়া কিরূপে স্বতন্ত্র২ মহাল করা যাইবে ইহা স্থির করিবার জন্য ডেপুটি কালেক্টর ৫৭ ধারানুসারে কার্য্যে প্রবৃত্ত হইবার পর যে ভূমি লইয়া বিবাদ আছে কথিত হয় যদি তৎসম্বন্ধে কোন দাওয়া উপস্থিত করা যায় তাহা হইলে দাওয়াদারের পক্ষে যে বিলম্ব করা হইয়াছে ডেপুটি কালেক্টরের সন্তোষজনকরূপে সেই বিলম্বের কৈফিয়ৎ দেওয়া না হইলে এই ধারানুসারে ঐ দাওয়া সম্বন্ধে কোন অনুসন্ধান করা যাইবে না।

(২০) এই ধারার লিখিত কোন স্থলে বাটওয়ারা করিতে গেলে যদি কোন স্বতন্ত্র মহালে বিবাদের বিষয়ীভূত ভূমির এত পরিমাণ নির্দ্দিষ্ট করিয়া দিতে হয় যে পরে কোন সময়ে ঐ মহাল হইতে ঐ ভূমি পৃথক করিতে হইলে বাটওয়ারার পর ঐ মহাল যে ভূমির রাজস্বের জন্য দায়ী হইবে কালেক্টরের বিবেচনায় সেই ভূমির রাজস্বের নির্ব্বিঘ্নতার হানি ঘটিবে তাহা হইলে এই ধারার লিখিত কোন স্থলেই বাটওয়ারা করা যাইবে না।

(২) যদি কোন বাটওয়ারার মোকদ্দমা এই ধারার (ক) দফানুসারে নথী হইতে খারিজ করা হয় তাহা হইলে কোন উপযুক্ত বিচারাধিকার বিশিষ্ট আদালত কর্তৃক পূর্ব্বোক্ত বিবাদ বা সন্দেহের নিষ্পত্তি করা হইয়াছে কিম্বা উহা আপোসে মিটাইয়া দেওয়া হইয়াছে প্রার্থনাকারী ইহা দেখাইতে না পারিলে ও যাবৎ না দেখান তাবৎ বাটওয়ারার জন্য কোন নূতন প্রার্থনা গ্রাহ্য করা হইবে না। কিন্তু নূতন প্রার্থনাপত্র গ্রাহ্য করা হইলে, বাটওয়ারার কার্য্য যতদূর হইয়া বন্ধ করা হইয়াছিল তথা হইতে পুনরায় চলিতে থাকিবে।

৮৮ ধারার (খ) দফামত হুকুম অনুসারে বাটওয়ারা সমাপ্ত হইলে ও কোন মহালের ভূস্বামিকে ডিক্রী ক্রমে কোন ভূমি হইতে বেদখল করা হইলে পর কার্য্যপ্রণালীর কথা।

৮৯ ধারা। কালেক্টর ৮৮ ধারার (খ) দফামতে যে হুকুম দেন তদনুসারে কোন বাটওয়ারা সমাপ্ত করা হইলে পর যদি কোন ভূস্বামির স্বতন্ত্র মহালে বাটওয়ারা দ্বারা যে ভূমি নির্দ্দিষ্ট করিয়া দেওয়া হইয়াছে কোন উপযুক্ত বিচারাধিকারবিশিষ্ট আদালতের ডিক্রীক্রমে ঐ মহালের ঐ ভূস্বামিকে সেই ভূমি হইতে বেদখল করা হয় তাহা হইলে,

ঐ বাটওয়ারার ব্যাঘাত করা যাইবে না, কিন্তু ঐরূপ বেদখল করণ প্রযুক্ত ঐ ভূস্বামির স্বতন্ত্র মহালের মূল্য কমিয়া যে পরিমাণ যায় তদ্বিবেচনায় যে রূপ ক্ষতিপূরণ উপযুক্ত ও ন্যায্য হয় বাটওয়ারা দ্বারা অপর যে সকল স্বতন্ত্র মহাল করা হয় সেই সকল মহালের ভূস্বামিদের স্থানে ঐ ভূস্বামী সেইরূপ ক্ষতিপূরণ পাইবার স্বত্ববান হইবেন;

এবং ঐরূপ বেদখল করণ প্রযুক্ত মোট যে ক্ষতি হয় যে সকল স্বতন্ত্র মহালের উপর সেই ক্ষতির অনুপাতানুযায়িক অংশ না পড়ে উপযুক্ত বিচারাধিকারবিশিষ্ট কোন আদালতে সেই সকল স্বতন্ত্র মহালের ভূস্বামিদের স্থানে সেই ক্ষতিপূরণ আদায় করা যাইতে পারিবে।

---

## নবম অধ্যায়।

### বাটওয়ারা সমাপ্ত না হওয়া পর্য্যন্ত কমিশনরের নিকট কার্য্যপ্রণালীর কথা।

কার্য্যের সংশোধন আবশ্যক হইলে কিম্বা আপীল বা আপত্তি দাখিল করা গেলে, কার্য্যপ্রণালীর কথা।

৯০ ধারা। (১) কালেক্টরের কার্য্য সংশোধন করা উচিত কমিশনর যদি এরূপ বিবেচনা করেন কিম্বা ৬২ ধারাক্রমে যে সময়ের অনুমতি দেওয়া যায় যদি সেই সময়ের মধ্যে কোন আপীল বা আপত্তি উপস্থিত করা হয়

তাহা হইলে কমিশনর ঐ মোকদ্দমা শুনিবার ও নিষ্পত্তি করিবার জন্য একটি দিন ধার্য্য করিবেন ও উহার একটি বিজ্ঞাপন প্রকাশিত করাইবেন ও ঐ বিজ্ঞাপনের একখানি নকল আপন আফিসে লটকাইয়া দেওয়াইবেন।

(২) ঐরূপে যে দিন ধার্য্য হয় তাহা কালেক্টরের আফিসে উক্ত বিজ্ঞাপন প্রকাশিত হইবার পর ত্রিশ দিনের অগ্রে হইবে না।

(৩) ঐরূপে যে দিন ধার্য্য হয় সেই দিনে কিম্বা মোকদ্দমার শুনানি পরবর্ত্তী যে কোন দিন পর্য্যন্ত চলে কি কমিশনরের আফিসে লটকাইয়া দেওয়া কোন নুটিসক্রমে পরবর্ত্তী যে কোন দিন পর্য্যন্ত মুলতবী রাখা হয় সেই পরবর্ত্তী দিনে কমিশনর সমস্ত আপীল ও আপত্তি শুনিবার ও নিষ্পত্তি করিবার ও আরো যে কোন সংবাদ লওয়া আবশ্যক বিবেচনা করেন তাহা চাহিবার পর হয় কালেক্টরের কৃত বা অনুমোদিত বাটওয়ারা সংশোধন সহিত কি সংশোধন বিনা দৃঢ় করিবেন নয় কমিশনর যে কোন সংশোধন করা উপযুক্ত বিবেচনা করেন তাহা করিবার জন্য ঐ বাটওয়ারার কাগজ পত্র কালেক্টরের নিকট ফিরাইয়া দিবেন।

(৪) যদি ঐ কাগজপত্র সংশোধনের জন্য কালেক্টরের নিকট ফিরাইয়া দেওয়া হয় তাহা হইলে কালেক্টর আবশ্যক সংশোধনগুলি এরূপে করিতে বা করাইতে প্রবৃত্ত হইবেন যেন কোন ডেপুটি কালেক্টর কর্ত্তৃক তাঁহার নিকট অনুমোদনের নিমিত্ত অর্পিত কোন বাটওয়ারাপত্র সম্বন্ধে তিনি স্বয়ং ঐ রূপ হুকুম দিয়াছিলেন। তিনি তাহার পর ঐ কাগজপত্র কমিশনরের নিকট ফিরাইয়া দিবেন। কমিশনর তখন ঐ বাটওয়ারা দৃঢ় করিতে পারিবেন।

অন্যান্য স্থলে কার্য্যপ্রণালীর কথা।

৯১ ধারা। কালেক্টরের আনুষ্ঠানিক কার্য্যে সংশোধনের আবশ্যকতা আছে যদি কমিশনর এরূপ বিবেচনা না করেন কিম্বা ৮২ ধারামতে যে সময়ের অনুমতি হইল সেই সময়ের মধ্যে কোন আপীল বা আপত্তি উপস্থিত করা না হয় তাহা হইলে কমিশনর কোন নুটিস প্রচার না করিয়া মোকদ্দমা বিবেচনা করিতে প্রবৃত্ত হইতে পারিবেন এবং কালেক্টরের অনুমোদিত বা কৃত বাটওয়ারা দৃঢ় করিতে পারিবেন।

কমিশনর যতবার উপযুক্ত বিবেচনা করেন সংশোধন বা অনুসন্ধানের জন্য তাঁহার ততবার কাগজপত্র ফিরাইয়া দিতে পারিবার কথা।

৯২ ধারা। কমিশনর কোন বাটওয়ারা দৃঢ় করিবার পূর্ব্বে যতবার উপযুক্ত বিবেচনা করেন সংশোধন বা অনুসন্ধানের জন্য কাগজপত্র ততবার ফিরাইয়া দিতে পারিবেন এবং যতবার তিনি ঐরূপে কাগজপত্র ফিরাইয়া দেন এই অধ্যায়ের পূর্ব্ব পূর্ব্ব ধারার নির্দ্দিষ্ট কার্য্যপ্রণালী ততবার খাটিবে।

কোন বাটওয়ারা দৃঢ়ীকরণসূচক কমিশনরের হুকুম কিম্বা মঞ্জুরকরণসূচক বোর্ডের হুকুম পাইয়া কালেক্টরের কার্য্যপ্রণালীর কথা।

৯৩ ধারা। (১) কোন বাটওয়ারা দৃঢ় করিয়া কমিশনর যে হুকুম দেন সেই হুকুমের তারিখ হইতে ষাইট দিনের কম না হয় এমন সময় অতীত হইলে পর,

কিম্বা যদি বোর্ডে কোন আপীল করা হইয়া থাকে কিম্বা যদি ঐ বাটওয়ারা সম্বন্ধীয় কোন কার্য্য বোর্ডে দায়ের থাকে তাহা হইলে কমিশনর কর্ত্তৃক দৃঢ়ীকৃত বাটওয়ারা বোর্ডের চূড়ান্ত হুকুমক্রমে অন্যথাকৃত না হইয়া সংশোধন সহিত অথবা সংশোধন ব্যতিরেকে বাহাল করা হইয়া থাকিলে ঐ চূড়ান্ত হুকুম পাওয়া গেলে,

কালেক্টর ঐ বাটওয়ারা সংশোধন সহিত অথবা স্থল বিশেষে সংশোধন ব্যতিরেকে কমিশনর কর্ত্তৃক দৃঢ়ীকৃত হইয়াছে কিম্বা স্থলভেদে বোর্ড কর্ত্তৃক মঞ্জুর করা হইয়াছে এই কথার একখানি নুটিস আপন আফিসে এবং কমিশনর কিম্বা স্থলভেদে বোর্ডের হুকুমক্রমে যে সকল স্বতন্ত্র মহাল করা যায় তাহার প্রত্যেক মহালের কোন সুপ্রকাশ স্থানে লটকাইয়া দেওয়াইবেন।

(২) ৬০ ধারানুসারে বাটওয়ারাপত্রের যে কোন উদ্ধৃত কথা বা যে কোন মানচিত্র প্রস্তুত করিয়া লিখিত ভূস্বামিদিগকে অর্পণ করা হইয়াছে ঐরূপে যে বাটওয়ারা দৃঢ় করা হয় বা মঞ্জুর করা যায় তাহাতে যদি এরূপ কোন সংশোধন করিবার থাকে যাহা ঐ উদ্ধৃত কথার নকলে বা ঐ মানচিত্রে সুবিধামতে করা যাইতে পারে তাহা হইলে ঐরূপ সংশোধনক্রমে যে লিখিত ভূস্বামির মহালের ক্ষতিবৃদ্ধি হয় ঐ উদ্ধৃত কথার লিপিতে ও মানচিত্রে ঐ সংশোধন লিখিয়া দিতে পারিবার জন্য তদ্রূপ প্রত্যেক লিখিত ভূস্বামিকে ঐ লিপি ও মানচিত্র উপস্থিত করিবার আদেশ করিয়া কালেক্টর তাঁহার উপর একখানি নুটিস জারী করাইবেন।

এবং ঐরূপে দৃঢ়ীকৃত বা মঞ্জুর করা বাটওয়ারায় যে সকল পরিবর্ত্তন করা হইল তাহা যদি এরূপ হয় যে পূর্ব্বোক্তমত উদ্ধৃত কথার লিপি বা মানচিত্র নূতন করিয়া প্রস্তুত করা বাঞ্ছনীয় হয় তাহা হইলে কালেক্টর ঐরূপ নূতন উদ্ধৃত কথার লিপি বা মানচিত্র প্রস্তুত করাইবেন এবং ৬৫ ধারানুসারে যে উদ্ধৃত কথার লিপি ও মানচিত্র অর্পিত হইয়াছিল তাহা রহিত করা হইল ব্যক্ত করিয়া ও যে নূতন উদ্ধৃত কথার নকল বা মানচিত্র প্রস্তুত করা হইয়াছে প্রত্যেক ভূস্বামির প্রতি কালেক্টরের আফিস হইতে তাহা লইবার আদেশ করিয়া তাঁহার উপর একখানি নুটিস জারী করাইবেন।

৯৪ ধারা। (১) তদনন্তর কালেক্টর প্রত্যেক ভূস্বামির প্রতি যে স্বতন্ত্র মহাল নিরূপিত হইল তাঁহাকে তাহার দখল দিতে প্রবৃত্ত হইবেন, এবং ঐরূপ দখল দিবার নিমিত্ত আবশ্যক হইলে ম্যাজিষ্ট্রেটের সাহায্য লইতে পারিবেন।

স্বতন্ত্র মহালগুলির দখল দেওয়া সম্বন্ধে কার্য্যপ্রণালীর কথা।

এবং কোন স্বতন্ত্র মহালের প্রত্যেক লিখিত ভূস্বামির উপর একখানি নুটিস জারী করাইয়া—

(ক) তাঁহাকে জানাইবেন যে ৬০ ধারা বা স্থলভেদে ৯৩ ধারামতে বাটওয়ারা পত্রের যে উদ্ধৃত কথার লিপি প্রস্তুত করিয়া তাঁহাকে অর্পণ করা হয় কিম্বা স্থলভেদে দিবার প্রস্তাব করা হয় সেই উদ্ধৃত কথার লিপির বর্ণিতমত তাঁহার প্রতি যে স্বতন্ত্র মহাল নিরূপিত হইল তাহা ঐ নুটিসের লিখিত তারিখ হইতে আদিম মহাল হইতে পৃথক করা হইয়াছে বলিয়া এবং তাহা ঐ নুটিসের লিখিত ভূমির রাজস্বের টাকার জন্য স্বতন্ত্রভাবে দায়ী বলিয়া বিবেচনা করা যাইবে, এবং

(খ) তাঁহার প্রতি আদেশ করিবেন যে ঐ ভূমির রাজস্ব দিবার জন্য তিনি স্বতন্ত্র করারপত্র লিখিয়া দেন।

(২) ঐ নুটিসে যে তারিখ লিখিত হয় তাহা ১ প্রকরণের বিধানমতে ভূস্বামিদিগকে স্ব স্ব স্বতন্ত্র মহালের দখল দেওয়া যাইবার পর তিন মাসের বেশী হইবে না।

৯৫ ধারা। প্রত্যেক স্বতন্ত্র মহালের উপর এই আইন অনুসারে যত টাকা ভূমির রাজস্ব ধার্য্য হইল পৃথক মহালস্বরূপ স্বতন্ত্রভাবে তত টাকা ভূমির রাজস্ব দিবার দায়ী বলিয়া ঐ নুটিসের লিখিত তারিখ হইতে ঐ মহাল তৌজীতে ও কালেক্টরের সাধারণ রেজিষ্টরীতে লিখিত থাকিবে এবং ঐ মহালের উপর ঐরূপে যত টাকা ভূমির রাজস্ব ধার্য্য হইল ভূস্বামী তত টাকা ভূমির রাজস্ব দিবার জন্য স্বতন্ত্র করারপত্র লিখিয়া দিয়া থাকুন বা না থাকুন ঐ মহাল ঐরূপ দায়ী হইবে।

প্রত্যেক স্বতন্ত্র মহালের উপর যে রাজস্ব ধার্য্য হয় ঐ মহাল তজ্জন্য স্বতন্ত্রভাবে দায়ী বলিয়া তৌজীতে ও সাধারণ রেজিষ্টরীতে লিখিবার কথা।

৯৬ ধারা। (১) কালেক্টর প্রত্যেক স্বতন্ত্র মহালের ভূমি চিনিবার জন্য যেরূপ সীমানার চিহ্ন উপযুক্ত বিবেচনা করেন তদ্রূপ সীমানার চিহ্ন নির্ম্মাণ করিবার আদেশ করিতে পারিবেন এবং ঐরূপ সীমানার চিহ্নের খরচ বাটওয়ারার খরচ বলিয়া বিবেচনা করা যাইবে।

সীমানার চিহ্নের কথা।

(২) ঐরূপে যে সীমানার চিহ্ন নির্ম্মাণ করা হয় তাহা রক্ষার জন্য বঙ্গদেশের জরীপ করণ বিষয়ক ১৮৭৫ সালের আইনের ২৯ ধারার দ্বিতীয় প্রকরণের বিধানমতে জমীদারদের প্রতি কিম্বা সংসৃষ্টভাবে জমীদার ও মধ্যস্বত্বাধিকারীদের প্রতি অর্পণ করা যাইবে, এবং ঐরূপে অর্পিত হইলে পর উক্ত আইনের ১৯ ধারা, ২০ ধারা, এবং ৫২ হইতে ৫৭ পর্য্যন্ত ধারার বিধান ঐ সকল সীমানার চিহ্ন সম্বন্ধে খাটিবে।

## দশম অধ্যায়।

### বিবিধ বিধি।

৯৭ ধারা। এই আইনমত কোন অনুসন্ধানের প্রয়োজনার্থ ডেপুটি কালেক্টরের প্রতি এই আইন অনুসারে বিশেষ করিয়া যে সকল ক্ষমতা অর্পিত হয় তদতিরিক্ত তিনি দলীল উপস্থিত করিতে বাধ্য করণার্থ ও বলপূর্ব্বক সাক্ষীদিগকে হাজির করাইবার জন্য দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের দশম ও চতুর্দ্দশ অধ্যায়ক্রমে প্রদত্ত ক্ষমতা ও প্রাপ্ত হইবেন।

দলীল উপস্থিতকরণ ও সাক্ষীদের হাজির হওন সম্বন্ধে ডেপুটি কালেক্টরের ক্ষমতার কথা।

৯৮ ধারা। বাটওয়ারার কার্য্য চলিতে থাকিবার সময় কোন প্রশ্ন উত্থিত হইলে ডেপুটি কালেক্টর সমস্ত সংসৃষ্ট পক্ষের সম্মতি সহকারে ঐ প্রশ্ন সালাসীতে অর্পণ করিতে পারিবেন, এবং ৫১ ধারা, ৫২ ধারা ও ৫৩ ধারার বিধান যতদূর সম্ভব ঐরূপ অর্পণ সম্বন্ধে খাটিবে।

সালাসীতে অর্পণ করিবার জন্য সাধারণ ক্ষমতার কথা।

৯৯ ধারা। যে মহাল সাধারণ ভাবে ভোগ হইয়া আসিতেছে ও এই আইন অনুসারে বাটওয়ারার অধীন করা হইয়াছে যদি সেই মহালের কোন ভূস্বামী ঐ মহালের আপনার অংশ বা ঐ অংশের কোন ভাগ পত্তনী কি অপর মধ্যস্বত্ব কিম্বা পাট্টা করিয়া দিয়া থাকেন তাহা হইলে ঐ ভূস্বামির অংশে যে সকল ভূমি চূড়ান্তরূপে নির্দ্দিষ্ট করিয়া দেওয়া হয় ঐ মধ্যস্বত্ব বা পাট্টা সেই সকল ভূমি সম্বন্ধে এবং কেবল সেই সকল ভূমি সম্বন্ধেই সিদ্ধ হইবে।

ভূস্বামী যে মধ্যস্বত্ব সৃষ্টি করেন ও পাট্টা দেন তাহা দাঁড়াইবার কথা।

### উদাহরণ।

১।—আনন্দ সাধারণভাবে ভোগকৃত একটি সংসৃষ্ট অবিভক্ত মহালের চারি আনা অংশের ভূস্বামী। তিনি ঐ মহালস্থ আপনার সম্পূর্ণ স্বার্থ একটি পত্তনী মধ্যস্বত্ব করিয়া বলরামকে দেওয়াতে ঐ মহাল যতদিন সাধারণভাবে ভোগ হইতে থাকে ততদিন বলরাম ঐ মহালের প্রত্যেক রায়তের দেয় খাজানার চতুর্থাংশ আদায় করিবার স্বত্ববান্ হন। এবং

এই আইনানুসারে উক্ত মহালের বাটওয়ারা করা হয় ও নির্দ্দিষ্ট কোন কোন ভূমি আনন্দকে তাঁহার স্বতন্ত্র মহালস্বরূপ নির্দ্দিষ্ট করিয়া দেওয়া যায়।

যে সম্পূর্ণ মহালটি আনন্দকে নির্দ্দিষ্ট করিয়া দেওয়া হয় বলরাম তাহার পত্তনীদার হইবেন এবং ঐ মহালের প্রজাদিগের নিকট হইতে সমুদয় খাজানা আদায় করিবার স্বত্ববান্ হইবেন।

২।—আনন্দ সাধারণভাবে ভোগকৃত একটি সংসৃষ্ট অবিভক্ত মহালের চারি আনা অংশের ভূস্বামী। তিনি ঐ মহালস্থ আপনার অংশের অৰ্দ্ধেক পত্তনী মধ্যস্বত্ব করিয়া বলরামকে দেওয়াতে ঐ মহাল যতদিন সাধারণভাবে ভোগ হইতে থাকে তত দিন বলরাম ঐ মহালের প্রত্যেক রায়তের দেয় খাজানার অষ্টমাংশ আদায় করিবার স্বত্ববান্ হন। এবং

এই আইন অনুসারে ঐ মহালের বাটওয়ারা করা হয় ও নির্দ্দিষ্ট কোন কোন ভূমি আনন্দকে তাঁহার স্বতন্ত্র মহালস্বরূপ নির্দ্দিষ্ট করিয়া দেওয়া যায়।

বলরাম আনন্দের স্বতন্ত্র মহালের অৰ্দ্ধেকের পত্তনীদার হইবেন এবং আনন্দ আপন স্বার্থের যে অর্দ্ধাংশের পত্তনী দেন নাই সেই অর্দ্ধাংশের সহিত সাধারণভাবে তাঁহার পত্তনী ভোগ করিবেন। সুতরাং বলরাম আনন্দের মহালের প্রত্যেক রায়তের দেয় খাজানার অর্দ্ধেক আদায় করিবার স্বত্ববান্ হইবেন এবং আনন্দ অপরার্দ্ধ আদায় করিবার স্বত্ববান্ হইবেন।

মহাল সংযুক্ত করিবার কথা।

১০০ ধারা। (১) যদি দুইংকি তদধিক মহাল এক ভূস্বামির বা একদল ভূস্বামির দখলে আইসে তাহা হইলে ঐ ভূস্বামী বা ভূস্বামির দল ভূস্বামী বলিয়া লিখিত হইলে পর ঐ মহালগুলি সংযুক্ত হইয়া একটী মহালস্বরূপ ভোগ করিবার প্রার্থনা করিতে পারিবেন।

(২) ঐরূপ প্রত্যেক প্রার্থনা কালেক্টরের নিকট লিখিয়া করিতে হইবে, এবং কালেক্টর যদি কোন আপত্তি দেখিতে না পান তবে ঐ প্রার্থনার একটি বিজ্ঞাপন প্রকাশিত হইবার পর ত্রিশদিনের কম না হয় এমন কোন দিনে ঐ প্রার্থনানুসারে কার্য্য করিবেন এবং তদনন্তর আপনার আফিসের কাগজপত্রে আবশ্যক কথাগুলি লেখাইবেন ও কমিশনরের নিকট ঐ বিষয়ের রিপোর্ট করিবেন।

স্বতন্ত্র মহালের বাকী পড়িলে কালেক্টরের কারণ অনুসন্ধান করিবার ও কমিশনরের নিকট রিপোর্ট করিবার কথা।

১০১ ধারা। যদি এই আইন অনুসারে সৃষ্টি করা কোন মহালের বাকী পড়াতে স্থলভেদে কমিশনর কিম্বা বোর্ড কর্ত্তৃক বাটওয়ারা দৃঢ়ীকৃত হইবার কিম্বা মঞ্জুর করা যাইবার তারিখ হইতে বার বৎসরের মধ্যে কোন সময়ে ঐ বাকী পরিশোধার্থ ঐ ভূমির নীলাম করা আবশ্যক হয় তাহা হইলে,

কালেক্টর সম্ভব হইলে ঐ মহালের বাকী পড়িবার কারণ নির্ণয় করিবেন এবং বাটওয়ারা করিবার সময়ে রাজস্ব ধার্য্য করণের কিম্বা ভূমি নির্দ্দিষ্ট করিয়া দিবার প্রতারণা কি ভ্রম হেতুক ঐ বাকী পড়িয়াছে কি না ইহার অনুসন্ধান করিবেন এবং ঐ বিষয়ে কমিশনর যেরূপ কার্য্য করা উপযুক্ত বিবেচনা করেন তদ্রূপ কার্য্য হইবার জন্য ঐ বিষয়ে কমিশনরের নিকট রিপোর্ট করিবেন।

ভূমির রাজস্ব নূতন করিয়া নির্দ্দিষ্ট করিয়া দিবার হুকুম করিতে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের ক্ষমতার কথা।

১০২ ধারা। স্থলভেদে কমিশনর কিম্বা বোর্ড কর্ত্তৃক কোন বাটওয়ারা দৃঢ়ীকৃত হইবার কিম্বা মঞ্জুর করা যাইবার তারিখ হইতে বার বৎসরের মধ্যে কোন সময়ে, ১০১ ধারামতে কৃত কোন অনুসন্ধান ক্রমে হউক বা না হউক, যদি শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের সন্তোষজনকরূপে ইহা প্রমাণিত হয় যে, বাটওয়ারা করিবার সময়ে প্রতারণা বা ভ্রম হেতুক কোন স্বতন্ত্র মহালে যে ভূমি নির্দ্দিষ্ট করিয়া দেওয়া হইয়াছিল তাহার উপস্বত্ব ঐ মহালকে যতটাকা ভূমির রাজস্বের জন্য দায়ী করা হয় তত টাকার অনুপাতানুযায়ী হয় নাই কিম্বা কোন স্বতন্ত্র মহালের উপর যত টাকা ভূমির রাজস্ব ধার্য্য করা হইয়াছে তাহা ঐ মহালে নির্দ্দিষ্ট করিয়া দেওয়া ভূমির উপস্বত্বানুযায়িক হয় নাই তাহা হইলে,

শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব এরূপ হুকুম দিতে পারিবেন যে, বাটওয়ারা করিবার সময়ে এরূপ প্রত্যেক মহালের যে উপস্বত্ব ছিল তৎসম্বন্ধে যে প্রমাণ ও সন্ধান পাওয়া যাইতে পারে তদনুসারে ঐ উপস্বত্বের আনুমানিক হিসাব ধরিয়া এই আইনের নির্দ্দিষ্ট নিয়ম অনুসারে ঐ সকল স্বতন্ত্র মহালের উপর নূতন করিয়া ভূমির রাজস্ব নির্দ্দিষ্ট করা যায়।

কম করিয়া রাজস্ব ধার্য্য করা মহালের ভূস্বামিদের প্রতি বেশী করিয়া রাজস্ব ধার্য্য করা মহালের ভূস্বামিদিগকে টাকা ফেরত দিবার আদেশ করিতে পারিবার কথা।

১০৩ ধারা। (১) যখনই শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব কোন স্বতন্ত্র মহালের উপর পুনর্ব্বার ভূমির রাজস্ব ধার্য্য করিবার নিমিত্ত ১০২ ধারানুসারে কোন হুকুম দেন, তখনই তিনি এরূপ আদেশ করিতে পারিবেন যে, যে ভূস্বামিদের মহালের কম করিয়া রাজস্ব ধার্য্য করা হইয়াছে দেখা যায়, স্বতন্ত্র মহালগুলি যত বৎসর তাঁহাদের অধিকারে রহিয়াছে তাঁহারা তাহার প্রত্যেক বৎসরের জন্য যে মহালগুলির বেশী করিয়া রাজস্ব ধার্য্য করা হইয়াছে তাহার লিখিত ভূস্বামিদিগের বার্ষিক যত টাকা বেশী করিয়া রাজস্ব ধার্য্য করা হইয়াছে দেখা যায় সেই ভূস্বামিদিগকে তত টাকার সমান টাকা দিতে আদিষ্ট হইবেন। এবং ঐ টাকা দিতে ত্রুটি হইলে উহা ১০৮ ধারার বিধানমতে আদায় করা যাইতে পারিবে।

(২) শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব কর্ত্তৃক (১) প্রকরণ অনুসারে যে হুকুম প্রদত্ত হয় কোন আদালতে তাহার প্রতিবাদ হইতে পারিবে না।

১০৪ ধারা। এই আইনক্রমে যে বিজ্ঞাপন প্রকাশিত করিবার আদেশ থাকে অন্য রকমের বিশেষ আদেশ না থাকিলে ঐ বিজ্ঞাপনের নকল—

বিজ্ঞাপন প্রকাশিত করিবার কথা।

(ক) কালেক্টরের আফিসে,

(খ) যে ডেপুটি কালেক্টর বাটওয়ারা করিবেন, করিতেছেন বা করিয়াছেন তাঁহার আফিসে,

(গ) আদিম মহালের ভূস্বামিদের গ্রাম্য কাছারী থাকিলে তথায়, এবং

(ঘ) উক্ত মহালের এক বা একাধিক প্রধান গ্রামে—

লটকাইয়া দিয়া তাহা প্রকাশিত করা যাইবে।

১০৫ ধারা। (১) এই আইনক্রমে কোন ব্যক্তির উপর কোন নুটিস জারী করিবার আদেশ থাকিলে—

নুটিস জারির কথা।

(ক) ঐ নুটিস যে ব্যক্তির নামে লিখিত হয় তাঁহাকেই অর্পণ করিয়া কিম্বা ঐরূপ অর্পণ করিতে না পারিলে উক্ত ব্যক্তি সচরাচর যে বাটীতে বাস করেন সেই বাটীর কোন সুপ্রকাশ স্থলে লটকাইয়া দিয়া কিম্বা—

(খ) ঐ নুটিস একখানি রেজিষ্টরী করা চিঠির মধ্যে পুরিয়া ঐ ব্যক্তি এই আইন অনুসারে কোন ঠিকানা রেজিষ্টরী করাইয়া থাকিলে সেই ঠিকানায় ঐ চিঠি ঐ ব্যক্তির নামে পাঠাইয়া, কিম্বা

(গ) ঐ নুটিস যে ব্যক্তির নামে লিখিত হয় তাঁহার কোন সাধারণ এজেন্টকে কিম্বা তদর্থে যে কেহ নিযুক্ত হন তাঁহাকে কিম্বা যে ব্যক্তির নামে ঐ নুটিস লিখিত হয় এই আইনমত কোন বাটওয়ারার সাধারণ কার্য্যপক্ষে যিনি তাঁহার এজেন্ট নিযুক্ত হইয়াছেন তাঁহাকে অর্পণ করিয়া, কিম্বা

(ঘ) ঐ নুটিস যে ব্যক্তির নামে লিখিত হয় তাঁহার গ্রাম্য কাছারীতে ঐ নুটিসের একখানি নকল লাগাইয়া দিয়া;

কিম্বা যদি ঐরূপ কোন গ্রাম্য কাছারী পাওয়া না যায় ও এই ধারার উল্লিখিত অন্য কোন প্রকারে ঐ নুটিস জারী করিতে পারা না যায় তাহা হইলে যে মহাল সম্বন্ধে ঐ নুটিস হয় সেই মহালের কোন সুপ্রকাশ স্থলে উহার একখানি নকল লাগাইয়া দিয়া— ঐ নুটিস জারী করা যাইতে পারিবে।

(২) যে স্থলে দুই কি তদধিক ব্যক্তি কোন মহাল পৃথক করিয়া স্বতন্ত্র মহালস্বরূপ তাঁহাদের কর্ত্তৃক সংযুক্তভাবে ভোগ হইবার জন্য সংযুক্তভাবে প্রার্থনা করেন সে স্থলে ঐরূপ সংযুক্ত প্রার্থনাকারীদিগের কোন একজনের উপর (১) প্রকরণে উল্লিখিত কোন প্রকারে একখানি নুটিস জারী করা গেলে ঐ নুটিস তাঁহাদের উভয়ের বা সকলের উপর উত্তম ও যথেষ্টরূপ জারী করা হইয়াছে বলিয়া বিবেচনা করা যাইবে।

১০৬ ধারা। যদি এই আইনের আদেশের সারাংশ ও মর্ম্মানুসারে কার্য্য করা হয় তাহা হইলে—

ভুল ও অনিয়মের দরুন কার্য্যের ব্যাঘাত না হইবার কথা।

(ক) কোন ভুল বা দাঁড়ার কোন ব্যতিক্রম হইলেও ঐ ভুল বা দাঁড়ার ব্যতিক্রমের দরুন কোন ব্যক্তির গুরুতর হানি হইয়া না থাকিলে বা হইবার আশঙ্কা না থাকিলে, কিম্বা—

(খ) এই আইনক্রমে যে কোন বিজ্ঞাপন প্রচারিত করিবার আদেশ থাকে তাহা প্রচারিত না করিবার দরুন কিম্বা যে মহাল সম্বন্ধে এই আইনক্রমে কোন নুটিস জারী করিবার আদেশ থাকে সেই মহালের ভূস্বামী বলিয়া যে ব্যক্তির নাম কালেক্টরের রেজিষ্টরীতে লিখিত হয় নাই সেই ব্যক্তির উপর ঐ নুটিস জারী না করিবার দরুন—

এই আইনানুযায়িক কোন কার্য্যের ব্যাঘাত হইবে না।

১০৭ ধারা। কালেক্টর বা ডেপুটি কালেক্টর কোন ভূস্বামী বা অপর ব্যক্তির প্রতি এই আইন অনুসারে যে কোন আদেশ করেন যদি ঐ ভূস্বামী বা অপর ব্যক্তি নুটিসক্রমে তদর্থে যে সময় ধার্য্য হয় সেই সময়ের মধ্যে ঐ আদেশ পালন করিতে না পারেন তাহা হইলে কালেক্টর বা স্থলভেদে ডেপুটি কালেক্টর পঞ্চাশ টাকার অনধিক যত টাকা উপযুক্ত বিবেচনা করেন তাঁহার তত টাকা দৈনিক জরিমানা ধার্য্য করিতে পারিবেন।

আদেশ পালন না করিলে জরিমানার কথা।

এবং যাবৎ ঐ আদেশ পালিত না হয় তাবৎ ঐ জরিমানা দিন দিন দেয় হইবে।

এবং কালেক্টর বা স্থলভেদে ডেপুটি কালেক্টর ঐরূপ কোন জরিমানা সম্বন্ধে যত টাকা পাওনা হয় তাহা, সময়ে সময়ে আদায় করিতে প্রবৃত্ত হইতে পারিবেন।

কিন্তু দেয় টাকা পাঁচশত টাকার অধিক হইলে কালেক্টর ঐ বিষয়টি বিশেষ করিয়া কমিশনরের নিকট রিপোর্ট করিবেন এবং কমিশনরের অনুমতি ভিন্ন অন্য রকমে ঐ জরিমানা সম্বন্ধে আর টাকা আদায় করা যাইবে না।

ফী প্রভৃতি রাজকীয় প্রাপ্যস্বরূপ আদায় করা যাইতে পারিবার কথা।

১০৮ ধারা। কোন ব্যক্তি কর্ত্তৃক যে ফী জরিমানা, খরচ ও অপর টাকা প্রদত্ত হইবার এই আইনক্রমে হুকুম হয় এই আইনে অন্য রকমের স্পষ্ট বিধানের স্থল ছাড়া অপর সকল স্থলেই তাহা রাজকীয় প্রাপ্য বলিয়া বিবেচনা করা যাইবে এবং ঐরূপ প্রাপ্য আদায় করণার্থ উপস্থিত সময়ের প্রচলিত কোন আইন অনুসারে আদায় করা যাইতে পারিবে।

ডেপুটি কালেক্টরের ক্ষমতা ও কার্য্য কালেক্টরের পরিচালন করিতে পারিবার কথা।

১০৯ ধারা। এই আইনক্রমে ডেপুটি কালেক্টরের প্রতি যে সকল ক্ষমতা ও কার্য্য অর্পিত হইল কালেক্টর তাহার সমস্ত বা কোন ক্ষমতা পরিচালন ও সমস্ত বা কোন কার্য্য নির্ব্বাহ করিতে পারিবেন।

এবং যখনই এই আইনে এইরূপ বিধান থাকে যে ডেপুটি কালেক্টরের কৃত কোন কার্য্য বা প্রদত্ত কোন হুকুমে কালেক্টরের মঞ্জুর লইতে হইবে কিম্বা তদ্বিরুদ্ধে কালেক্টরের নিকট আপীল করা যাইতে পারিবে যদি কালেক্টর কর্ত্তৃক ঐ কার্য্য করা হইয়া থাকে বা ঐ হুকুম দেওয়া হইয়া থাকে তাহা হইলে তখনই কালেক্টর কর্ত্তৃক ঐ কার্য্য বা হুকুম মঞ্জুর করা হইয়াছে কিম্বা স্থলভেদে আপীলক্রমে ঐ কার্য্য বা হুকুম দৃঢ়ীকৃত হইয়াছে বলিয়া বিবেচনা করা যাইবে।

কালেক্টর বা ডেপুটি কালেক্টরকে বন্দোবস্ত করিবার ক্ষমতা প্রদান করিতে পারিবার কথা।

১১০ ধারা। (১) কালেক্টর বা ডেপুটি কালেক্টর কোন আদিম মহালের বন্দোবস্ত করিলে উপস্থিত সময়ের প্রচলিত কোন আইনের বিধানানুসারে যথাক্রমে যে সকল ক্ষমতা পরিচালন করিতে পারিতেন কিম্বা যে সকল ক্ষমতা যথাক্রমে তাঁহাদের প্রতি প্রদত্ত হইতে পারিত শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব কোন কালেক্টর বা ডেপুটি কালেক্টরের প্রতি সেই সমস্ত বা কোন ক্ষমতা প্রদান করিতে পারিবেন।

(২) কালেক্টর বা ডেপুটি কালেক্টর কোন সময়ে ও কোন জেলায় যে যে মহালের বাটওয়ারা কার্য্যে নিযুক্ত থাকেন ঐ সকল ক্ষমতা সেই সেই মহাল সম্বন্ধে হয় সাধারণভাবে নয় কোন বিশেষ মহাল সম্বন্ধে বিশেষভাবে প্রদান করা যাইতে পারিবে।

কালেক্টরের নিকট আপীল ও তাঁহার কর্ত্তৃক আপত্তি গ্রাহ্য করা যাইবার কথা।

১১১ ধারা। (১) কোন ডেপুটি কালেক্টর—

(ক) কোন আপত্তি উত্থাপিত হইবার দরুণ যে অনুসন্ধান করা যায় যাহার কর্ত্তৃক বা যে প্রকারে সেই অনুসন্ধানের খরচ প্রদত্ত হইবে ৩৭ ধারামতে তাহার আদেশ সূচক,

(খ) ৪২ ধারাক্রমে তাঁহার প্রতি জরীপের কর্ম্মচারীর যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে সেই ক্ষমতা পরিচালন করিয়া কোন বিবাদের নিষ্পত্তিসূচক,

(গ) ৪৬ ধারার (২) প্রকরণ অনুসারে কোন আপত্তি বা আরজীর মীমাংসাসূচক,

(ঘ) কোন স্বত্বের লিখন গ্রাহ্য করিয়া ৪৯ ধারানুসারে,

(ঙ) ভূস্বামিদের কৃত বা সালীস কি সালীসদের কৃত কোন বাটওয়ারা ৫৪ ধারামতে অনুমোদন করিতে অস্বীকারকরণসূচক,

(চ) স্বতন্ত্র দখল অনুসারে বাটওয়ারা করিবার প্রার্থনা ৭৭ ধারার (২) প্রকরণমতে অগ্রাহ্যকরণসূচক, কিম্বা

(ছ) ১০৭ ধারামতে জরিমানা ধার্য্যকরণসূচক—

যে সকল হুকুম দেন তদ্রূপ প্রত্যেক হুকুমের বিরুদ্ধে কালেক্টরের নিকট আপীল চলিবে। কিন্তু যে হুকুমের বিরুদ্ধে আপীল হয় তাহার তারিখ হইতে এক মাসের মধ্যে ঐ আপীল উপস্থিত করিতে হইবে।

(২) ডেপুটি কালেক্টরের প্রদত্ত অপর কোন হুকুমের সম্বন্ধে আপত্তি করা হইলে, কালেক্টর ৫৯ ধারানুসারে যখন কোন বাটওয়ারা বিবেচনা করিয়া দেখিতে প্রবৃত্ত হন ঐ আপত্তি কেবল তখন করা হইলেই কালেক্টর কর্ত্তৃক গ্রাহ্য করা যাইবে।

কমিশনরের নিকট আপীল ও তাঁহার কর্ত্তৃক আপত্তি গ্রাহ্য করা যাইবার কথা।

১১২ ধারা। (১) কোন কালেক্টর—

(ক) কোন মহালের বাটওয়ারা করিবার কিম্বা কোন অংশ পৃথক করিয়া দিবার নিমিত্ত প্রার্থনা অগ্রাহ্য করিয়া কিম্বা ঐ প্রার্থনা গ্রাহ্য করা যাইবার পর বাটওয়ারা বা পৃথক করিবার আনুষ্ঠানিক কার্য্য বন্ধ করিয়া দিয়া;

(খ) বাটওয়ারা বা পৃথক করিবার প্রার্থনা গ্রাহ্য করা যায় ২৭ ধারানুসারে এইরূপ আদেশ করিয়া;

(গ) কোন ভূস্বামির কোন বাটওয়ারার খরচের আপন অনুপাতানুযায়িক অংশ অপেক্ষা বেশী দিতে হইবে, ৩৬ ধারানুসারে এইরূপ আদেশ করিয়া;

(ঘ) কোন স্বত্বের লিখন গ্রাহ্য করিয়া ৪৯ ধারানুসারে;

(ঙ) ভূস্বামিদের কৃত বা সালীস কি সালীসদের কৃত কোন বাটওয়ারা ৫৪ ধারামতে দৃঢ় করিতে অস্বীকার করিয়া,

(চ) স্বতন্ত্র দখল অনুসারে বাটওয়ারা করিবার অনুমতি ৭৭ ধারামতে দিতে অস্বীকার করিয়া;

(ছ) বাটওয়ারাধীন নয় এমন মহালের ভূস্বামির স্থানে পাঁচশত টাকার অধিক

কোন টাকা আদায় করা যাইবে ৮৫ ধারানুসারে এরূপ আদেশ করিয়া;

(জ) ৮৪ ধারানুসারে যে নিরূপণ করা যায় ৮৬ ধারামতে তাহা দৃঢ়, সংশোধিত বা অগ্রাহ্য করিয়া;

(ঝ) কোন ভূমি কোন আদিম মহালের একাংশ কি না এই বিষয়ে বিবাদ বা সন্দেহ থাকিলে, ৮৮ ধারানুসারে;

(ঞ) ১০৭ ধারামতে কোন জরিমানা ধার্য্য করিয়া কিম্বা ধার্য্য করা হইয়া থাকিলে তাহা দৃঢ় করিয়া; কিম্বা

(ট) পঞ্চাশ টাকার বেশী কোন জরিমানা ধার্য্য করিয়া কিম্বা পঞ্চাশ টাকার বেশী কোন খরচা দিবার আদেশ করিয়া—

যে সকল হুকুম দেন (ঐ হুকুম কালেক্টর প্রথম স্থলেই দিয়া থাকুন কিম্বা কোন ডেপুটি কালেক্টরের হুকুমের উপর আপীলক্রমেই দিয়া থাকুন) তাহার প্রত্যেক হুকুমের বিরুদ্ধে কমিশনরের নিকট আপীল চলিবে। কিন্তু যে হুকুমের বিরুদ্ধে আপীল হয় তাহার তারিখ হইতে এক মাসের মধ্যে ঐ আপীল কমিশনরের নিকট কিম্বা কমিশনরের নিকট পাঠাইয়া দিবার জন্য কালেক্টরের নিকট উপস্থিত করিতে হইবে।

(২) কালেক্টরের প্রদত্ত অপর কোন হুকুম সম্বন্ধে আপত্তি করা হইলে, কমিশনর ৯০ ধারা কিম্বা ৯১ ধারানুসারে যখন কোন বাটওয়ারা বিবেচনা করিয়া দেখিতে প্রবৃত্ত হন ঐ আপত্তি কেবল তখন করা হইলেই কমিশনর কর্ত্তৃক গ্রাহ্য করা যাইবে।

বোর্ডে আপীলের কথা।

১১৩ ধারা। কমিশনর—

(ক) কোন মহাল বাটওয়ারা করিবার প্রার্থনা অগ্রাহ্য করিয়া কিম্বা ঐ প্রার্থনা গ্রাহ্য করা যাইবার পর বাটওয়ারা করিবার অনুষ্ঠানিক কার্য্য বন্ধ করিয়া দিয়া কালেক্টর যে কোন হুকুম দেন সেই হুকুম দৃঢ় করিয়া, পরিবর্ত্তিত করিয়া বা অন্যথা করিয়া;

(খ) বাটওয়ারার প্রার্থনা গ্রাহ্য করা যায় কালেক্টর ২৭ ধারামতে ইহা আদেশ করিয়া যে কোন হুকুম দেন সেই হুকুম দৃঢ় করিয়া, পরিবর্ত্তিত করিয়া বা অন্যথা করিয়া;

(গ) কালেক্টরের অনুমোদিত বা কৃত কোন বাটওয়ারা দৃঢ় বা সংশোধিত করিয়া, কিম্বা

(ঘ) পাঁচশত টাকা পরিমাণ কোন জরিমানা ধার্য্য করিয়া কিম্বা ধার্য্য করা হইয়া থাকিলে তাহা দৃঢ় করিয়া কিম্বা পাঁচশত টাকার বেশী কোন খরচা দিবার হুকুম করিয়া কিম্বা হুকুম করা হইয়া থাকিলে তাহা দৃঢ় করিয়া—

যে সকল হুকুম দেন তাহার প্রত্যেক হুকুমের বিরুদ্ধে বোর্ডের নিকট আপীল চলিবে। কিন্তু যে হুকুমের বিরুদ্ধে আপীল হয় তাহার তারিখ হইতে ছয় সপ্তাহের মধ্যে ঐ আপীল বোর্ডের নিকট কিম্বা বোর্ডের নিকট পাঠাইয়া দিবার জন্য কমিশনরের নিকট উপস্থিত করিতে হইবে।

আপীলের সীমা নির্দ্দেশ. বোর্ড কর্ত্তৃক পুনরালোচনা. ও বোর্ডে আবার আপীলের কথা।

১১৪ ধারা। (১) ১১৩ ধারার উল্লিখিত স্থল ভিন্ন অপর সকল স্থলে কালেক্টরের প্রদত্ত কোন হুকুম (ঐ হুকুম তিনি প্রথম স্থলেই দিন বা কোন ডেপুটি কালেক্টরের হুকুমের উপর আপীলক্রমেই দিন) যখন কমিশনর কর্ত্তৃক দৃঢ়ীকৃত হয় তখন তাহার উপর আর আপীল চলিবে না। কিন্তু বোর্ড হয় ক্ষতিপ্রাপ্ত পক্ষের প্রার্থনানুসারে নয় আপন প্রবৃত্তিমতে কার্য্য করিয়া মোকদ্দমার কাগজপত্র চাহিয়া লইয়া যেরূপ উপযুক্ত বিবেচনা করেন সেইরূপ হুকুম দিতে পারিবেন।

(২) বোর্ডের নিকট আবেদন করিবার যুক্তিযুক্ত হেতু আছে কমিশনরের নিকট হইতে প্রাপ্ত ইহার এক খানি সার্টিফিকেট ঐরূপ প্রার্থনার সঙ্গে দেওয়া না হইলে ঐরূপ প্রার্থনা গ্রাহ্য করা হইবে না।

(৩) যখন কালেক্টরের কোন হুকুম (ঐ হুকুম তিনি প্রথম স্থলেই দিন বা কোন ডেপুটি কালেক্টরের হুকুমের উপর আপীলক্রমেই দিন) কমিশনর কর্ত্তৃক পরিবর্ত্তিত বা অন্যথাকৃত হয় তখন কেবল নিম্নলিখিত স্থলে বোর্ডের নিকট আবার আপীল চলিবে, অর্থাৎ যে স্থলে কালেক্টর—

(ক) যে হুকুম দেন তাহাতে ৩৬ ধারানুসারে এরূপ আদেশ দেওয়া হয় যে কোন ভূস্বামির বাটওয়ারার খরচের অনুপাতানুযায়িক আপন অংশ অপেক্ষা পাঁচশত টাকা অধিক দিতে হইবে, সেই স্থলে;

(খ) কোন স্বত্বের লিখন গ্রাহ্য করিয়া ৪৯ ধারানুসারে হুকুম দেন সেই স্থলে:

(গ) যে হুকুম দেন তাহাতে ৮৫ ধারামতে এরূপ আদেশ থাকে যে, বাটওয়ারাধীন নয় এমন মহালের ভূস্বামির স্থানে পাঁচ শত টাকার অধিক কোন টাকা আদায় করা যাইবে সেই স্থলে কিম্বা

(ঘ) যে হুকুম দেন তৎক্রমে ৮৪ ধারানুসারে কৃত নিরূপণ ৮৬ ধারামতে দৃঢ়, সংশোধিত বা অগ্রাহ্য করা যায় সেই স্থলে।

১১৫ ধারা। ১১১ ধারা, ১১২ ধারা কিম্বা ১১৩ ধারানুসারে কোন আপীল উপস্থিত করা হইলে কিম্বা বোর্ড ১১৪ ধারার (১) প্রকরণমতে কোন মোকদ্দমার কাগজপত্র চাহিলে, যদি আপীলের বা পুনরালোচনাকারী কর্ত্তৃপক্ষ আদেশ না করেন তাহা হইলে আপীল বা পুনরালোচনার অপেক্ষায় কার্য্য স্থগিত রাখা হইবে না।

আপীল বা পুনরালোচনার অপেক্ষায় কার্য্য স্থগিত রাখিবার কথা।

১১৬ ধারা। (১) ৯৪ ধারার বিধানমতে ভূস্বামিদিগকে স্ব স্ব স্বতন্ত্র মহালের দখল দেওয়া সম্বন্ধে কোন রাজস্ব কর্ম্মচারী যে সকল কার্য্য করেন তাহা উপরিলিখিত বিধানানুসারে বোর্ড কর্ত্তৃক অন্যথা বা সংশোধিত করা যাইতে পারিবে। কিন্তু যে তারিখে ঐ দখল দেওয়া হইল সেই তারিখ হইতে তিন মাসের মধ্যে বোর্ডের এই মর্ম্মে একটি হুকুম দিতে হইবে যে ঐ কার্য্য ঐ কর্ত্তৃপক্ষের বিবেচনাধীন আছে।

দখল দেওয়া সম্বন্ধীয় কার্য্য দখল দিবার তারিখের পর তিন মাসের মধ্যে অন্যথা করা যাইতে পারিবার কথা।

(২) ঐ হুকুম জেলার কালেক্টরকে জ্ঞাপন করিতে হইবে। তিনি উহা বিজ্ঞাপন দিয়া প্রকাশিত করাইবেন।

১১৭ ধারা। এই আইন অনুসারে কমিশনরের নিকট আপীল হইলে তিনি ও বোর্ডের নিকট আপীল হইলে বোর্ড ঐ আপীলের খরচ দিবার সম্বন্ধে যেরূপ হুকুম দেওয়া উপযুক্ত বিবেচনা করেন তদ্রূপ হুকুম দিতে পারিবেন।

আপীল হইলে খরচ সম্বন্ধে হুকুমের কথা।

১১৮ ধারা। কোন কালেক্টর বা অপর কর্ম্মচারী এই আইন অনুসারে যে মোকদ্দমায় বিচারাধিকার পরিচালন করেন যদি কোন ব্যক্তি সেই মোকদ্দমায় ভারতবর্ষের দণ্ডবিধির আইনের অর্থনির্দ্দেশানুসারে মিথ্যা সাক্ষ্য দেওয়া বা প্রস্তুত করা অপরাধে কিম্বা জালকরণ অপরাধে কিম্বা ঐ অপরাধগুলির কোনটীর সহায়তাকরণ অপরাধে অপরাধী হয় তাহা হইলে কোন দেওয়ানী আদালতের সম্মুখে কিম্বা বিরুদ্ধে ঐরূপ কোন অপরাধ কৃত হইলে কিম্বা ঐরূপ আদালতে কোন কার্য্যে যাহা জাল বলিয়া বিশ্বাস করা যায় এমন কোন দলীল সাক্ষ্যস্বরূপ উপস্থিত করা গেলে ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক ১৮৮২ সালের আইনক্রমে ঐ আদালতের প্রতি যে সকল ক্ষমতা অর্পিত হইয়াছে ঐ কালেক্টর বা অপর কর্ম্মচারীও ঐ অপরাধ সম্বন্ধে এবং ঐ অপরাধ করিয়াছে বলিয়া অভিযুক্ত ব্যক্তি সম্বন্ধে সেই সকল ক্ষমতা প্রাপ্ত হইবেন।

এই আইনমত বিচারাধিকার পরিচালনকারী কর্ম্মচারিদের মিথ্যা সাক্ষ্য বা জালকরণ সম্বন্ধে ক্ষমতার কথা।

১১৯ ধারা। (১) (ক) ১০ ধারার উল্লিখিত অন্যতর হেতুতে বাটওয়ারার প্রার্থনা গ্রাহ্য করিতে কিম্বা বাটওয়ারার কার্য্য সাধন করিতে অস্বীকার করিয়া; কিম্বা

এই আইনানুযায়িক কোন কোন হুকুমের দেওয়ানী মোকদ্দমা করিয়া প্রতিবাদ বা অন্যথা করিতে না পারিবার কথা।

(খ) ১৮ ধারা, ২৮ ধারা, চতুর্থ অধ্যায়, পঞ্চম অধ্যায়, ষষ্ঠ অধ্যায়, সপ্তম অধ্যায়, অষ্টম অধ্যায়, নবম অধ্যায়, ১০৭ ধারা বা ১১৭ ধারানুসারে—

যে কোন হুকুম করা হয় তাহার—

কোন আদালতে মোকদ্দমা করিয়া, কিম্বা এই আইনে যে সকল উপায়ের স্পষ্ট বিধান করা হইল তদ্ভিন্ন কোন উপায়ে প্রতিবাদ বা অন্যথা করা যাইতে পারিবে না।

কিন্তু—

(৵০) ৮৪ ধারা কিম্বা ৮৬ ধারামত কোন হুকুমক্রমে কোন ব্যক্তির প্রতি যে স্বার্থ নিরূপিত হইল যে ভূমি দুই কি তদধিক মহালের মধ্যে সাধারণভাবে ভোগ করা হইত তিনি সেই ভূমিতে তাহার অধিক স্বার্থ দাওয়া করিলে; কিম্বা

(৶০) ৮৮ ধারানুসারে প্রদত্ত কোন হুকুমক্রমে কোন ব্যক্তি ক্ষতিগ্রস্ত হইলে,

ঐ হুকুম পরিবর্ত্তিত বা অন্যথা করিবার জন্য উপযুক্ত বিচারাধিকারবিশিষ্ট কোন আদালতে মোকদ্দমা উপস্থিত করিতে পারিবেন।

১২০ ধারা। এই আইনের দ্বারা বোর্ডের প্রতি যে সকল কর্ত্তব্য কর্ম্মের ভার অর্পিত হইল তাহা সম্পাদন করিবার সময় বোর্ড শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট হইতে সময়ে সময়ে যে সকল হুকুম বা উপদেশ প্রাপ্ত হন তাহা পালন করিবেন।

বোর্ডের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের হুকুম বা উপদেশ পালন করিবার কথা।

১২১ ধারা। বোর্ড অগ্রে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের মঞ্জুরি গ্রহণ করতঃ এই আইনের সহিত সঙ্গতি রক্ষা করিয়া নিম্নলিখিত কার্য্যের নিমিত্ত সময়ে সময়ে বিধি প্রণয়ন করিবেন।—

বোর্ডের বিধি প্রণয়ন করিবার ক্ষমতার কথা।

(ক) বাটওয়ারার খরচ ও যে প্রকারে ঐ খরচ বণ্টন করিয়া দিতে হইবে তাহা, বাটওয়ারা সম্বন্ধে যত টাকা ফী আদায় করিতে হইবে তাহা, ভূস্বামিগণের মধ্যে ঐ ফী যেরূপে নিরূপণ করা যাইবে তাহা এবং যে যে কিস্তিতে ও যে যে সময়ে

ঐ খরচ ও কী বাটওয়ারা কার্য্য চলন কালে আদায় করা যাইবে তাহা নির্দ্ধারিত করিবার নিমিত্ত।

(খ) চতুর্থ অধ্যায় অনুসারে যে সকল আমীন ও অপর অধীন কর্ম্মচারী নিযুক্ত হন তাঁহাদের কর্ম্ম ও পারিশ্রমিকের ব্যবস্থা করিবার নিমিত্ত এবং ঐ সকল কর্ম্মচারীর কার্য্য অবগত থাকিবার জন্য ও তাঁহাদের উপর উপযুক্ত তত্ত্বাবধান করিবার জন্য বাটওয়ারাকারী কর্ম্মচারীকে সক্ষম করিবার নিমিত্ত।

(গ) ৪০ ধারামতে মহালের বাটওয়ারার কোন ফুণ্ড স্থাপিত হইলে তাহার আয়, ব্যয় ও কার্য্যনির্ব্বাহের ব্যবস্থা করিবার নিমিত্ত,

(ঘ) যে বাটওয়ারাপত্র ৫২ ধারামতে অর্পণ করিতে হইবে কিম্বা ৫৭ ধারামতে প্রস্তুত করিতে হইবে তাহার কায়ম নির্দ্দিষ্ট করিবার নিমিত্ত, এবং

(ঙ) সাধারণতঃ এই আইন অনুসারে বাটওয়ারা কার্য্য চালাইবার জন্য কর্ম্মচারীদিগকে উপদেশ দিবার নিমিত্ত।

শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের বিধিপ্রণয়ন করিবার ক্ষমতার কথা।

১২২ ধারা। শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব এই আইনের সহিত সঙ্গতি রক্ষা করিয়া—

(ক) যখন ৪৬ ধারার (২) প্রকরণমতে কোন আরজী দাখিল করা হয় তখন ডেপুটি কালেক্টরদিগের যে কার্য্যপ্রণালী অনুসরণ করিতে হইবে তাহা, এবং

(খ) কোন স্বত্বের লিখন ৪৬ ধারার (৩) প্রকরণ অনুসারে যে প্রকারে প্রকাশিত করিতে হইবে তাহা—

নির্দ্দেশ করিয়া সময়ে সময়ে বিধিপ্রণয়ন করিতে পারিবেন।

---

## অভিপ্রায় ও হেতুর বিবরণ।

বঙ্গদেশে মহালের বাটওয়ারা করিবার যে কার্য্যপ্রণালী প্রচলিত আছে তাহা সরল ও সংক্ষেপ করা ও তাহার ব্যয় হ্রাস করাই এই পাণ্ডুলিপিখানির প্রথম ও প্রধান উদ্দেশ্য। ভূয়োদর্শনে মহালের বাটওয়ারা করণ বিষয়ক বর্ত্তমান আইনের অর্থাৎ ১৮৭৬ সালের বঙ্গীয় ৮ আইনের অনেকগুলি অভাব আছে দৃষ্ট হইয়াছে। এ আইনে বাটওয়ারা কার্য্যের প্রায় প্রতি পদেই আপত্তি করিবার ও বিলম্ব ঘটাইবার অত্যধিক ও অনাবশ্যক সুযোগ করিয়া দেওয়া হইয়াছে। যাহারা বাটওয়ারায় বাধা দিতে ইচ্ছা করে তাহারা এই সুযোগ ও সুবিধা লাভ করাতে বাটওয়ারা কার্য্য অতিরিক্তরূপ বাড়িয়া যায়, এবং বাটওয়ারা প্রার্থী ভূস্বামিগণের পক্ষে অত্যধিক ব্যয়-সাধ্য ও কষ্টকর হইয়া উঠে। কিন্তু তাঁহারা যদি বাটওয়ারা করিয়া লইতে স্বত্ববান্ হন তাহা হইলে এরূপ উপায় থাকা উচিত যাহাতে যুক্তিযুক্ত সময়ের মধ্যে ও পরিমিত ব্যয়ে তাঁহারা বাটওয়ারা করাইয়া লইতে পারেন। আবার বাটওয়ারা কার্য্য ক্রমাগতই বাড়িয়া যাইতে থাকিলে উহা বাটওয়ারাধীন মহালের প্রজাদের বিরক্তি, কষ্ট ও ক্ষতির কারণ হইয়া পড়ে। কারণ যদিও বর্ত্তমান আইনানুসারে বাটওয়ারার কাগজপত্রের লিখিত কোন কথার দ্বারাই প্রজারা বাধ্য হয় না, তথাপি কার্য্যতঃ এরূপ দেখা গিয়াছে যে আইনবিরুদ্ধ ও অন্যায়রূপে খাজানা বৃদ্ধি করিবার জন্য বাটওয়ারার মোকদ্দমার অপব্যবহার করা হইয়াছে। এই সকল অনিষ্টের নিম্নলিখিত রূপে প্রতিকার করা পাণ্ডুলিপিখানির উদ্দেশ্য। অর্থাৎ—(১) উপযুক্ত সময়ে আপত্তি বা আপীল করিবার স্বত্ব হরণ ও হ্রাস না করিয়া বাটওয়ারা কার্য্যের ঠিক যে যে সময়ে এবং কেবল যে যে সময়ে আপত্তি ও আপীল করা যাইতে পারিবে তাহা নির্দ্দেশ করা হইয়াছে এবং (২) অগ্রে মাপ করা হইয়া না থাকিলে কিম্বা ভূস্বামীরা যদি নিজে এরূপ মাপের কাগজ দাখিল না করেন যাহা ঠিক বলিয়া স্বীকৃত হয় তাহা হইলে জরীপ করিবার ও স্বত্বের ও বর্ত্তমান খাজানার একটি লিখন প্রস্তুত করিবার বিধান করা হইয়াছে। ইহাতে এই ফল হইবে যে, যে উপস্বত্বকে মূল স্বরূপ গণ্য করিয়া বাটওয়ারা করিতে হইবে সেই উপস্বত্ব সম্বন্ধে একটি প্রামাণিক সিদ্ধান্তে উপনীত হইতে পারা যাইবে এবং সম্পর্কযুক্ত সকল পক্ষ এমন কি প্রজারাও তাহাদের সম্বন্ধে কিরূপ কথা লিপিবদ্ধ হইতেছে ইহা অবগত হইবার এবং আপত্তি থাকিলে আপত্তি করিবার সুযোগ প্রাপ্ত হইতে পারিবেন।

বর্ত্তমান আইন অনুসারে বাটওয়ারা কার্য্য সম্পন্ন করিতে যে কিরূপ বিলম্ব, ব্যয় ও কষ্ট হয় এবং তজ্জন্য ঐ আইন সংশোধিত করা যে কতদূর আবশ্যক তাহা নিম্নলিখিত বৃত্তান্ত হইতে বুঝিতে পারা যাইবে। এক্ষণে গড়ে ৩½ বৎসরের কম সময়ে বাটওয়ারার মোকদ্দমা নিষ্পত্তি হয় না; আবার এমন কএকটি মোকদ্দমা আছে যাহা ২০ বৎসরেরও অনেক পূর্ব্বে অর্থাৎ বর্ত্তমান আইনটি বিধিবদ্ধ হইবার পূর্ব্বে রুজু করা হইয়াছে কিন্তু এখনও সমাপ্ত হয় নাই। বর্ত্তমান আইন অনুসারে বাটওয়ারার মোকদ্দমার গড় খরচা একর প্রতি প্রায় আট আনা এবং কোন কোন জেলায় খরচা একর প্রতি ১৲ টাকা হইতে ১।৵০ টাকা পর্য্যন্তও হইয়াছে।

বর্ত্তমান আইনে প্রজাদের যে কিরূপ অনিষ্ট হয় তাহার উদাহরণ স্বরূপ নিম্নলিখিত ঘটনাটির উল্লেখ করা যাইতেছে। বিহারের কএকটি মহালে ১৮৮৬ সালে প্রজাস্বত্ব বিষয়ক আইনের দশম অধ্যায় অনুসারে জরীপ করা হয়, স্বত্বের লিখন প্রস্তুত করা হয় ও প্রামাণিক খাজানা লিপিবদ্ধ করা যায়। কএক বৎসর পরে ঐ মহালগুলির বাটওয়ারা করা হয় এবং বাটওয়ারার ডেপুটি কালেক্টর বাটওয়ারার কাগজপত্রে প্রজাদের অসাক্ষাতে ভূস্বামিদের কথামত খাজানা লিপিবদ্ধ করেন। কিন্তু ঐরূপে যে খাজানা লিপিবদ্ধ করা হইল তাহা ১৮৮৬ সালের বন্দোবস্তের লিখনের লিখিত প্রকৃত খাজানার দুই তিন গুণ বেশী। উল্লিখিত মহালগুলিতে যাহা ঘটিয়াছিল বিহারের অন্তর্গত অন্যান্য মহালেও তাহাই ঘটে বলিয়া বিশ্বাস করা যায়, তবে পূর্ব্বোক্ত স্থলে ঘটনাগুলি নির্ণয় করিতে পারা গিয়াছিল. কিন্তু শেষোক্ত স্থলে প্রকৃত খাজানা কি তাহা জানিবার উপায় নাই। বাটওয়ারার কাগজপত্রের লিখিত খাজানায় প্রজারা আইন অনুসারে বাধ্য হয় নাই, একথা সত্য, কিন্তু ইহাও প্রকৃত ঘটনা বলিয়া জানা আছে যে, বাটওয়ারার কাগজপত্রে প্রজাদের অসাক্ষাতে এই রূপে বাড়ান ও মিথ্যা খাজানা লিখিত হওয়াতে প্রজারা কোন কোন স্থলে মোকদ্দমা না করিয়া ঐ রূপ লেখার দরুন ঐ মিথ্যা খাজানা দিতে দায়ী বলিয়া আপনারাই গ্রাহ্য করিয়াছে এবং অপরাপর স্থলে বাটওয়ারার অব্যবহিত পরেই স্বতন্ত্র ভূস্বামিরা বেআইনীমতে খাজানা বাড়াইতে প্রবৃত্ত হইয়াছেন। ফলতঃ বিহারে ক্ষুদ্র ক্ষুদ্র বাটওয়ারার মোকদ্দমা এক্ষণে যেরূপে চালান হয় ইচ্ছামত ও বেআইনী করিয়া খাজানা বাড়াইবার নিমিত্ত তদপেক্ষা কার্য্যকর উপায় আর নাই। ভূম্যধিকারীরা যাহা ঠিক বলিয়া স্বীকার করা হয় এমন মাপের কাগজপত্র দাখিল না করিলে, বর্ত্তমান খাজানা ও স্বত্বের একটি প্রামাণিক লিখন প্রস্তুত করিতে হইবে এইরূপ বিধান করিয়া এবং ঐরূপ সকল কাগজপত্রে ভূম্যধিকারীরা যে খাজানার নির্দ্দেশ করেন তাহা প্রজাদিগকে বুঝাইয়া দিতে হইবে ও তাহাদের সম্মুখে তাহা ঠিক বলিয়া তজদিক করিতে হইবে পাণ্ডুলিপিতে এই প্রকার বিধান করিয়া পূর্ব্বোক্ত অনিষ্টের প্রতিকার চেষ্টা করা হইয়াছে।

পাণ্ডুলিপিখানির আর একটি উদ্দেশ্য আছে। তাহা গৌণ হইলেও বিশেষ গুরুতর। ভূমি রাজস্বের নিমিত্ত গবর্ণমেণ্টের নিকট যে দায়িত্ব আছে বর্ত্তমান আইন অনুসারে তাহার অসংখ্য বিভাগ হইতে পারে। এইটি যাহাতে না হইতে পারে তাহার বিধান করাই অর্থাৎ উক্ত দায়িত্বের বিভাগ সম্বন্ধে কতকটা সীমানির্দ্দেশ করাই পাণ্ডুলিপির উক্ত গৌণ উদ্দেশ্য।

বর্ত্তমান আইন অনুসারে ক্ষুদ্র ক্ষুদ্র মহাল সৃষ্টি হইবার পক্ষে কেবল একটি বাধা আছে। ১৮৭৬ সালের বঙ্গীয় ৮ আইনের ১১ ধারার আদেশক্রমেই ঐ বাধা ঘটে। উক্ত ধারার বিধান এই যে, যদি বাটওয়ারার পর কোন ভূস্বামির স্বতন্ত্র মহাল এক টাকার অধিক বার্ষিক রাজস্বের জন্য দায়ী না হয় তাহা হইলে যাবৎ ঐ স্বতন্ত্র মহালের ভূস্বামী ঐ মহাল সম্বন্ধে ধার্য্য করা রাজস্ব দিবার দায় হইতে মুক্তি ক্রয় করিতে সম্মত না হন তাবৎ বাটওয়ারা করা যাইবে না। কিন্তু ইহাতেও কোন কোন জেলায় কালেক্টরের রেজিষ্টরীতে লিখিত ক্ষুদ্র ক্ষুদ্র মহালের সংখ্যা এতদূর বাড়িয়া গিয়াছে যে গবর্ণমেণ্টের রাজস্ব নির্ব্বিঘ্নে আদায়ের পক্ষে আশঙ্কার কারণ আছে বলিয়া বিশ্বাস হইয়াছে। মজঃফরপুর ও দ্বারভঙ্গা জেলায় কালেক্টরের তৌজীর লিখিত স্বতন্ত্র মহাল ১৮৫০-৫১ সালে ৫,১৮৬ টি মাত্র ছিল। ঐ সংখ্যা বর্দ্ধিত হইয়া ১৮৭১-৭২ সালে ১৩,৪৩২ এবং ১৮৯২-৯৩ সালে ৩০,৪৭৭ হইয়া দাঁড়ায় অর্থাৎ ৪০ বৎসরে ছয় গুণ বৃদ্ধি প্রাপ্ত হয়। এই দুইটি জেলায় কএকটি প্রধান ভূস্বামির এমন বড় বড় জমিদারী আছে যাহার বাটওয়ারা হয় না, তথাপি ক্ষুদ্র মহালের সংখ্যা ঐ রূপ বাড়িয়াছে। আবার ঐ দুইটি জেলাতেই বাটওয়ারার দরুন অত্যধিক পরিমাণে যথেচ্ছরূপ ও বেআইনীমত খাজানা বৃদ্ধি করা হইয়াছে।

মহালের এই রূপ বিভাগযোগ্যতা ও অত্যধিক সংখ্যাবৃদ্ধি ভূস্বামী ও প্রজা উভয়ের পক্ষেই অনিষ্টকর বলিয়া বিশ্বাস করা যায়। তদ্ভিন্ন ইহাতে সরকারী রাজস্বের হানি হয় ও শাসন কর্ত্তৃপক্ষের উপর অনাবশ্যক শ্রম ও ব্যয়ভার নিক্ষিপ্ত হইয়া থাকে, অথচ কাহারো তদনুরূপ উপকার হয় না।

ইহা ভূস্বামির পক্ষে অনিষ্টকর, কারণ ইহাতে বহুসংখ্যক ক্ষুদ্র ও দরিদ্র ভূম্যধিকারী সৃষ্টি বিষয়ে ও তাঁহাদের সংখ্যা বৃদ্ধি পক্ষে সহায়তা করে। তাঁহাদের অতি ক্ষুদ্র মহালগুলিতে পূর্ব্ব হইতেই প্রজা আছে. এবং ঐ প্রজাদিগকে তাঁহারা আইন মতে উচ্ছেদ করিতে পারেন না, সুতরাং স্বয়ং আপন২ মহালের ভূমির আবাদ করিতে পারেন না। সুতরাং খাজানা বাড়াইতে ও আপনাদের প্রজা ও প্রতিবেশী ভূম্যধিকারীদের সহিত বিবাদ করিতে প্রবৃত্ত হইয়া তাঁহারা আপন শ্রেণীর কলঙ্কের কারণ হইয়া উঠেন। আবার আদিম মহালের সংশ্লিষ্টভাবে কার্য্য নির্ব্বাহ করিতে যে পরিশ্রম ও ব্যয়ের প্রয়োজন ক্ষুদ্র২ মহালের স্বতন্ত্র ভাবে কার্য্য নির্ব্বাহ করিতে তদপেক্ষা বেশী শ্রম ও ব্যয় আবশ্যক হওয়াতে ভূস্বামির দিক হইতে দেখিতে গেলে মহালের সংখ্যা বৃদ্ধিতে যে অনেক সময় নষ্ট হয় ও নিরর্থক অনেক শ্রম স্বীকার করিতে হয় তাহাই প্রতীয়মান হয়।

ক্ষুদ্র২ মহালের অবাধে সংখ্যাবৃদ্ধি হইতে দেওয়া স্পষ্টতঃই প্রজাদের পক্ষে অনিষ্টজনক। অতিরিক্তরূপ খাজানা বৃদ্ধি করিবার কিম্বা ভূমির দখীলকার প্রজাদিগকে উচ্ছেদ করিবার চেষ্টা করা চাষী ভূম্যধিকারীর পক্ষে

আবশ্যক হয় বলিয়া ঐরূপ ভূম্যধিকারী যে খারাপ ভূম্যধিকারী হইবেন তাহাত এক প্রকার অনিবার্য্য, তদ্ভিন্ন আরো একটী কথা বিবেচনা করিতে হইবে। যে প্রজাকে প্রথম প্রজাস্বত্বের নিয়মানুসারে কেবল একজন ভূম্যধিকারী কিম্বা সকল সরীকের কেবল একজন প্রতিনিধির সহিত বিষয়কার্য্য করিতে হইত, এক স্থানে খাজানা দিতে হইত এবং এক প্রস্ত হিসাব রাখিতে হইত, সেই প্রজাই মহালের বাটওয়ারা হইবার পর, আপন সম্মতি ব্যতিরেকে ভিন্ন ভিন্ন স্থানে খাজানা দিতে, ভিন্ন ভিন্ন প্রস্ত হিসাব রাখিতে এবং নানা ভূম্যধিকারীর সহিত বিষয়কার্য্য করিতে বাধ্য হইতে পারেন ও হইয়াও থাকেন। ঐ ভূম্যধিকারীদের প্রত্যেক ব্যক্তি খাজানার নিমিত্ত তাঁহার নামে স্বতন্ত্র নালিশ করিতে অথবা তাঁহার ফসল ক্রোক করিতে পারেন কিম্বা উচ্ছেদের নিমিত্ত তাঁহার নামে নালিশ করিতে পারেন, কিম্বা বাটওয়ারা হইবার পূর্ব্বে ভূস্বামীরা সকলে প্রজাস্বত্ব বিষয়ক আইনের ১৮ ধারামতে একমত না হইলে যে কার্য্য করিতে পারা যাইত না আইনের অনুজ্ঞাত ও প্রজার স্বার্থের বিরোধী এমন কোন কার্য্য স্বতন্ত্রভাবে করিতে পারেন।

মহালের অসীম বিভাগযোগ্যতা ও সংখ্যাবৃদ্ধি যে প্রজার স্বার্থের অনিষ্টজনক তাহা ইহা হইতেই স্পষ্ট দেখা যাইতেছে।

পরিশেষে বিবেচ্য এই যে, এই সকল ক্ষুদ্র বাটওয়ারা সম্পন্ন করিতে শাসন কর্ত্তৃপক্ষের যেরূপ পরিশ্রম হয় ও পরে যেরূপ ব্যয় পড়ে তাহা ঐ কার্য্য হইতে যে সামান্য উপকার লাভ হয় তাহার তুলনায় অত্যধিক। মহালের সংখ্যা বৃদ্ধির অর্থ সীমানার বিবাদের সংখ্যাবৃদ্ধি, ভূম্যধিকারী ও প্রজার মধ্যে বিবাদের সংখ্যাবৃদ্ধি, দাঙ্গার বৃদ্ধি ফৌজদারী মোকদ্দমার বৃদ্ধি, দেওয়ানী মোকদ্দমার বৃদ্ধি, ভূমি রাজস্ব আদায় করণার্থ হিসাবের ও প্রণালীর সমধিক বৃদ্ধি এবং পথকর ও অপর রাজকীয় প্রাপ্য আদায় করণার্থ হিসাবের ও প্রণালীর সমধিকতর বৃদ্ধি এবং সুতরাং শিরিস্তা বৃদ্ধি। ইহার ব্যয় কেবল বাটওয়ারা প্রার্থী ভূস্বামীকে নয়, সাধারণ করদাতাকেও চিরকাল দিতে হইবে।

এই সমস্ত কারণে, কালেক্টরের তৌজিতে যে সকল মহাল এক একটী মহাল বলিয়া লেখা যাইবে ভূস্বামীদের, তাঁহাদের প্রজাদের ও সর্ব্বসাধারণের হিতার্থ সেই সকল মহালের বিভাগযোগ্যতা সম্বন্ধে কোনরূপ সীমানির্দ্দেশ করা বাঞ্ছনীয় বোধ হয়। পাণ্ডুলিপির ১০ ধারাটিতে এইরূপ সীমানির্দ্দেশের প্রস্তাব করা হইয়াছে, অর্থাৎ বাটওয়ারার পর যদি কোন ভূস্বামীর স্বতন্ত্র মহাল অনধিক একশত টাকার বার্ষিক ভূমি রাজস্ব দিবার দায়ী হয় তাহা হইলে বাটওয়ারা করিতে অস্বীকার করা যাইবে। পরীক্ষা করিয়া দেখিবার নিমিত্তই ১০০) টাকাকে সীমা স্বরূপ নির্দ্দেশ করা হইল। ইহা বড় বেশী হইলেও হইতে পারে। উপরিলিখিত বৃত্তান্ত লক্ষ্য করিলে একটি নির্দ্দিষ্ট সীমা পর্য্যন্তই কেবল মহালের বিভাগ হইতে পারিবে ও সেই সীমার ওদিকে বিভাগ একেবারে নিষিদ্ধ হইবে এইরূপ বিধান করা বাঞ্ছনীয় বোধ হয়। কিন্তু তত দূর করা আবশ্যক বলিয়া বিবেচনা করা যাইতেছে না। যে সীমার প্রস্তাব করা হইল তাহাতে কেবল গবর্ণমেণ্টের রাজস্ব দিবার যে দায়িত্ব আছে তাহার পৃথক করণের ব্যাঘাত হয় কিন্তু ভূস্বামিদের আপন মহালের সমস্ত বা কোন অংশ আপন বিবেচনানুসারে বিক্রয় করিবার কিম্বা উহার কোন অংশের স্বতন্ত্র দখল পাইবার যে স্বত্ব আছে তাহার ব্যাঘাত হয় না। পাণ্ডুলিপিতে স্পষ্ট বিধান করা হইয়াছে যে, যে কোন দেওয়ানী আদালত গবর্ণমেণ্টে রাজস্ব দায়ী কোন অবিভক্ত মহালের কোন অংশের বাটওয়ারা কিম্বা স্বতন্ত্র দখলের জন্য ডিক্রী দেন সেই দেওয়ানী আদালত লাখেরাজ মহাল হইলে যে প্রকারে ও যে সকল নিয়মাধীনে ডিক্রী জারী করিতে পারিতেন ঐ ডিক্রীও সেই প্রকারে ও সেই সকল নিয়মাধীনে জারী করিতে পারিবেন, কিন্তু কালেক্টর কর্ত্তৃক এই পাণ্ডুলিপি অনুসারে ঐ বাটওয়ারা করা না হইলে কিম্বা স্বতন্ত্র দখল দেওয়া না হইলে সম্পূর্ণ মহালের সংস্কৃষ্ট ও পৃথকভাবে যে দায়িত্ব আছে ঐরূপ ডিক্রীজারী দ্বারা তাহার ব্যাঘাত হইবে না।

পূর্ব্বে একবার ঐ সীমা দশ টাকা ধার্য্য করিবার প্রস্তাব করা হইয়াছিল। তাহাতে এই কথা বলা হইয়াছিল যে চিরস্থায়ী বন্দোবস্তের নিয়মের সহিত সঙ্গতি রক্ষা করিতে হইলে ঐরূপ কোন সীমাই নির্দ্দিষ্ট হইতে পারে না। আবার সম্প্রতি একথাও বলা হইয়াছে যে ঐরূপ সীমা নির্দ্দেশ করিলে দেশের মধ্যে এক শ্রেণী চাষা ভূস্বামীর সৃষ্টি হইবার ব্যাঘাত হইতে পারে বলিয়া অর্থনীতি শাস্ত্রানুসারে উক্তরূপ সীমানির্দ্দেশ করা অন্যায়। চিরস্থায়ী বন্দোবস্ত বিষয়ক ১৭৯৩ সালের ১ আইনে ভূমির স্বামিত্ব স্বত্ব জমীদারদিগকে অর্পিত হইল বলিয়া ব্যক্ত করা হইয়াছে ও চির কালের নিমিত্ত তাঁহাদের রাজস্ব ধার্য্য করা হইয়াছে এবং ঐ আইনে ইহাও ব্যক্ত করা হয় যে তাঁহারা আপন২ মহালের সমুদয় বা কোন অংশের যেরূপ ইচ্ছা সেইরূপ বিলি ব্যবস্থা করিবার স্বত্ববান্ হইবেন। একথা সত্য বটে, কিন্তু যখন প্রত্যেক বিঘা ভূমিই রাজস্বের জন্য আবদ্ধ থাকিল তখন হস্তান্তর ও বাটওয়ারা করিবার স্বত্ব যে সম্পূর্ণ রূপে ও নির্ব্যূঢ়ভাবে প্রদত্ত হয় নাই এবং রাজস্বের নির্বিঘ্নতার হানি না করিয়া যে ঐ স্বত্ব পরিচালিত হওয়া অভিপ্রেত ছিল ইহা স্পষ্টই দেখা যাইতেছে। বস্তুতঃই রাজস্ব কায়দা করিবার অভিপ্রায়ে চিরস্থায়ী বন্দোবস্তের সময়েই ঐ স্বত্ব সম্বন্ধে নিয়ম নির্দ্দেশ করা হইয়াছিল এবং চিরস্থায়ী বন্দোবস্ত বিষয়ক আইন প্রণীত হইবার দশ বৎসর পরে ১৮০৭ সালের ৬ আইন দ্বারা বাটওয়ারা সম্বন্ধে সীমানির্দ্দেশ করা হয়। শেষোক্ত আইনক্রমে বিধান করা হয় যে, যে মহালের রাজস্ব ১০০০ টাকার কম কিম্বা যাহার

বিভাগ করিলে ৫০০ টাকার কম সদর জমার মহাল করিতে হইবে সেই মহালের বাটওয়ারা করা যাইবে না। চাষী ভূস্বামী ও নিঃস্ব চাষী ভূম্যধিকারী যে এক জিনিশ নয় অর্থনীতিশাস্ত্রানুযায়ি উপরি লিখিত যুক্তিতে একথাটির প্রতি আদৌ লক্ষ্য রাখা হয় নাই। চাষী ভূস্বামী আপন জমীর চাষ আবাদ করিয়া থাকেন ও মঙ্গলের হেতু হইতে পারেন। নিঃস্ব চাষী ভূম্যধিকারী কেবল খাজানা গ্রহণ করেন ও অর্থনীতি শাস্ত্রানুসারে বিচার করিলে অমঙ্গলের কারণ বলিয়াই প্রতীয়মান হন।

১৮০৭ সালের ঐ আইনটি ১৮১০ সালের ৫ আইনের দ্বারা রহিত করা হয়। চিরস্থায়ী বন্দোবস্তে গবর্ণমেণ্ট যে সকল অঙ্গীকার করেন পূর্ব্বোক্ত আইনটি তাহার বিরোধী বিবেচনা করা হইয়াছিল বলিয়া যে উহা রহিত করা হয় তাহা নয়; রহিত করিবার কারণ শেষোক্ত আইনের হেতুবাদেই লিখিত আছে, অর্থাৎ এরূপ বিবেচনা করা হইয়াছিল যে "ঐ আইনটি ঐরূপ সকল মহালের বিশেষ বিশেষ অংশীদারের পক্ষে বিলক্ষণ অনিষ্টের কারণ হইয়াছে, এবং তৎপ্রযুক্ত ব্যক্তি বিশেষের স্বত্বের যেরূপ হানি হইতেছে তাহা ভূমি-সম্পত্তির বহু বিভাগ জন্য সর্ব্বসাধারণের অসুবিধার পরিমাণ বিবেচনায় ন্যায্য বা আবশ্যক বোধ হইতে পারে না।"

চিরস্থায়ী বন্দোবস্তের সময়ে মহাল সকল অতি বৃহৎ বলিয়া বিবেচনা হওয়াতে উহাদের বিভাগ সম্বন্ধে আপত্তি না করাই বাঞ্ছনীয় বোধ হইয়াছিল। বাটওয়ারা সম্বন্ধে ঐরূপ সীমা নির্দ্দেশ করিবার স্বত্ব ১৮০৭ সালে যেরূপ ছিল এখনও তদ্রূপই আছে। কিন্তু কোনরূপ সীমানির্দ্দেশ করিবার ঔচিত্য ও আবশ্যকতা সম্বন্ধে ১৮১০ সালের পর অবস্থান্তর ঘটিয়াছে।

গবর্ণমেণ্টের সমস্ত প্রজার মঙ্গল ও সংরক্ষণার্থ আইন প্রণয়ন করিবার যে অবিনাশ্য স্বত্ব আছে তাহা ছাড়া প্রজা ও ভূস্বামী উভয়েরই মঙ্গল ও রক্ষার নিমিত্ত পাণ্ডুলিপিখানি আবশ্যক এই হেতুতেও ইহার ন্যায্যতা প্রতিপন্ন হইতে পারে বলিয়া বিবেচনা করা যায়। প্রজারা যে ইচ্ছামতে আপন যোত বিভাগ করিতে স্বত্ববান্ ভূস্বামীরা ইহা অস্বীকার করেন এবং আইনেও তাঁহাদের মত সমর্থিত হয়। প্রজারা ভূস্বামিদের বিরুদ্ধে যে সকল স্বত্ব প্রাপ্ত হন ভূস্বামীরা গবর্ণমেণ্টের বিরুদ্ধে যুক্তিযুক্তরূপে তাহার বেশী স্বত্ব দাওয়া করিতে পারেন না। প্রজা আপনার যোত বিভাগ করিলে জমীদার যেরূপ সেই বিভাগ পরীক্ষা করিবার স্বত্ব দাওয়া করেন অর্থাৎ যে অবিভাজ্য পরিমাণ ভূমি খাজানা দিবার জন্য তাঁহার নিকট দায়ী থাকিবে তাহা ধার্য্য করিবার স্বত্ব দাওয়া করেন গবর্ণমেণ্টও সেই রূপ মহালের যে অবিভাজ্য পরিমাণ গবর্ণমেণ্টের নিকট রাজস্বের জন্য দায়ী থাকিবে তাহা নিরূপণ করিবার স্বত্বমাত্র দাওয়া করেন।

১০ ধারায় যে প্রস্তাবটি করা হইয়াছে তাহার বিরুদ্ধে কিয়ৎ পরিমাণে যুক্তিযুক্ত রূপে প্রতীয়মান হয় এরূপ একটি আপত্তি করা যাইতে পারে। আপত্তিটি এই, যদি ক্ষুদ্র ভূস্বামিদিগের বাটওয়ারা করিবার ক্ষমতা প্রত্যাহার করা হয় তাহা হইলে তাঁহাদিগকে অপেক্ষাকৃত সম্পন্ন সরীক ও প্রতিবেশীদের অনুগ্রহাধীন করিয়া দেওয়া হইবে। কিন্তু ক্ষুদ্র অংশীদারেরা ঐ ধারার নিয়মবিধি দ্বারা রক্ষিত হইতেছেন এবং স্বতন্ত্র হিসাব খুলিয়া কিম্বা প্রজাস্বত্ব বিষয়ক আইনের ৯৩ ধারানুসারে সাধারণ কার্য্যনির্ব্বাহক নিয়োগের প্রার্থনা করিয়া অন্য রকমেও আপনাদিগকে রক্ষা করিতে পারেন, এই সকল কথা বিবেচনা করিলে ঐ আপত্তির আর কোন বলই থাকে না। এই পাণ্ডুলিপিতে ক্ষুদ্র অংশীদারদের কষ্ট হইবার যদি কোন সম্ভাবনা থাকে তাহা হইলে ঐ সম্ভাবনা যত বেশীই থাকুক না, মহাল সকল বহুসংখ্যক ক্ষুদ্র২ ভাগে বিভক্ত হওয়াতে ভূস্বামী ও প্রজা ও সাধারণ কর-দাতার এক্ষণে যে অনিষ্ট হইতেছে ও ভবিষ্যতে অধিকতর যে অনিষ্ট হওয়া সম্ভব তাহার তুলনায় উহা সম্পূর্ণ অকিঞ্চিৎকর।

ভূস্বামিদের সম্পূর্ণ মহাল বা উহার কোন অংশের আপন বিবেচনামত বিলিব্যবস্থা করিবার যে স্বত্ব আছে পাণ্ডুলিপির দ্বারা তাহার কোন ব্যাঘাত হইতেছে না, কিন্তু গবর্ণমেণ্টের প্রাপ্য রাজস্ব দিবার জন্য গবর্ণমেণ্টের নিকট যে দায়িত্ব আছে তাহার বিভাগ করণের ব্যাঘাত হইতেছে। এই দায়িত্ব বিভাগ সম্বন্ধে গবর্ণমেণ্টের কর্তৃত্ব করিবার যে স্বত্ব আছে তদ্বিষয়ে ১৮৮৪ সাল পর্য্যন্ত কোন প্রতিবাদ হয় নাই এবং সেই স্বত্ব কোন সময়েই পরিত্যক্ত হয় নাই।

১৮৯৬ সাল, ৬ই এপ্রেল। এম, ফিন্হকেন।

এফ্, জি, উইগলী,
১৮৯৬ সাল ১৪ই এপ্রেল। বঙ্গদেশের গবর্ণমেণ্টের ব্যবস্থা বিভাগে
একটিং আসিষ্টাণ্ট সেক্রেটরী।

CHUNDER NATH BOSE,
*Bengali Translator.*

# বঙ্গদেশের গবর্ণমেণ্ট।

## ব্যবস্থা বিভাগ।

### ১৮৯৬ সালের ৫ নম্বর।

নিম্নলিখিত আইনের পাণ্ডুলিপিখানি ১৮৯৬ সালের ১১ই জুলাই তারিখে আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের মন্ত্রিসভায় উপস্থিত করা ও পঠিত হইয়াছিল এবং অভিপ্রায় ও হেতুর বিবরণ ও রাজকীয় প্রাপ্য আদায় বিষয়ক ১৮৯৫ সালের আইনের কোন কোন অংশ যেরূপ সংশোধিত করিবার প্রস্তাব করা হইতেছে তৎপ্রদর্শক বিবরণ সহ অবগতির নিমিত্ত এতদ্দ্বারা প্রকাশিত করা গেল।—

### রাজকীয় প্রাপ্য আদায় বিষয়ক ১৮৯৫ সালের আইন সংশোধন করণার্থ আইনের পাণ্ডুলিপি।

রাজকীয় প্রাপ্য আদায় বিষয়ক ১৮৯৫ সালের আইন সংশোধিত করা বিহিত। অতএব এতদ্দ্বারা নিম্নলিখিতমত বিধান করা গেল :—

আরম্ভের কথা।

১ ধারা। এই আইনটী শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের সম্মতিপ্রাপ্ত হইয়া যে দিবসে কলিকাতা গেজেটে প্রথম প্রকাশিত হইবে ইহা সেই দিবসে আমলে আসিবে।

"ধারা" শব্দের অর্থের কথা।

২ ধারা। সংযুক্ত বাক্যাবলিতে বিরোধীভাবের কিছু না থাকিলে এই আইনে "ধারা" শব্দে রাজকীয় প্রাপ্য আদায় বিষয়ক ১৮৯৫ সালের উক্ত আইনের ধারা বুঝাইবে।

৬ (২) ও ১৫ ধারা সংশোধিত করিবার কথা।

৩ ধারা। ৬ ধারার (২) প্রকরণে এবং ১৫ ধারায় যে যে স্থলে "তৃনিশ" শব্দটি অঙ্কে বা অক্ষরে আছে সেই সেই স্থলে ঐ শব্দের পরিবর্ত্তে "৩২" এই অঙ্ক দুইটি বসাইতে হইবে ও যেন সর্ব্বদাই বসান হইয়াছিল বলিয়া বিবেচনা করা যাইবে।

৭ (গ) ধারা সংশোধিত করিবার কথা।

৪ ধারা। ৭ ধারার (গ) দফাটির পরিবর্ত্তে নিম্নলিখিত দফাটি বসাইতে হইবে ও যেন সর্ব্বদাই বসান হইয়াছিল বলিয়া বিবেচনা করা যাইবে, অর্থাৎ :—

"(গ) ১৮৬২ সালের বঙ্গীয় ৮ আইনের ৯ ধারানুসারে (বঙ্গদেশের গবর্ণমেণ্টের অধীন দেশে জমিদারী ডাকের সুনিয়ম করিবার আইন) কিম্বা বঙ্গদেশীয় ১৮৭৮ সালের আবকারী আইনের ৭৬ ধারানুসারে যে টাকা আদায় করা যাইতে পারে সেই টাকা, অথবা এক্ষণে বলবৎ আছে কিম্বা অতঃপর বলবৎ হইবে এমন কোন আইন দ্বারা যে টাকা—

(৴০) প্রাপ্য বলিয়া, কিম্বা

(৵০) প্রাপ্যের বাকী স্বরূপ কি প্রাপ্য স্বরূপ আদায় করা যাইতে পারে বলিয়া, কিম্বা

(৷০) ভূমির বাকী রাজস্ব এবং রাজকীয় যে প্রাপ্য ভূমির বাকী রাজস্বের ন্যায় আদায় হইতে পারে সেই প্রাপ্য আদায় করিবার অধিক বিধান করণার্থ বঙ্গীয় ১৮৬৮ সালের ৭ আইন অনুসারে আদায় করা যাইতে পারে বলিয়া—

ব্যক্ত হইয়াছে সেই টাকা না দিলে ;"

৮ ধারা সংশোধিত করিবার কথা।

৫ ধারা। ৮ ধারার দ্বিতীয় বাক্যটির পরিবর্ত্তে নিম্নলিখিত বাক্যটি বসাইতে হইবে ও যেন সর্ব্বদাই বসান হইয়াছিল বলিয়া বিবেচনা করা যাইবে, অর্থাৎ—

"উক্ত ধারার (ক) হইতে (ঙ) পর্য্যন্ত দফার লিখিত স্থলে ও উক্ত ধারার (ছ) দফার লিখিত গবর্ণমেণ্টের কর্ম্মচারীর বেলা ভারতবর্ষের পক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেব ডিক্রীদার বলিয়া গণ্য হইবেন এবং উক্ত ধারার (চ) দফার লিখিত স্থলে তল্লিখিত বেসরকারী ব্যক্তি অথবা ঐ বেসরকারী ব্যক্তি অপ্রাপ্তবয়স্ক বা ক্ষিপ্ত বা কোর্টের ওয়ার্ড হইলে ঐ অপ্রাপ্তবয়স্ক ব্যক্তি বা ক্ষিপ্ত ব্যক্তি বা কোর্টের ওয়ার্ড তদীয় আসন্নবন্ধুর সহযোগে ডিক্রীদার বলিয়া গণ্য হইবেন, এবং উক্ত ধারার (ছ) দফার লিখিত স্থানীয় কর্ত্তৃপক্ষের বেলা উক্ত স্থানীয় কর্ত্তৃপক্ষই ডিক্রীদার বলিয়া গণ্য হইবেন। এবং উক্ত ধারার লিখিত সকল স্থলেই সার্টিফিকেটে খাতক বলিয়া যে ব্যক্তির নাম লেখা যায় তিনিই ডিক্রীমত খাতক বলিয়া গণ্য হইবেন।"

৯ ধারা সংশোধিত করিবার কথা।

৬ ধারা। (১) ৯ ধারার (১) প্রকরণে "সাত ধারার" এই শব্দদ্বয়ের পর "কিম্বা ১৪ ধারার (৩) প্রকরণের" এই শব্দ ও অঙ্কগুলি বসাইতে হইবে।

(২) ঐ প্রকরণে "রাজকীয় কর্ম্মচারিকে" এই শব্দদ্বয়ের পর "কিম্বা কোন বেসরকারী ব্যক্তিকে কিম্বা কোন স্থানীয় কর্ত্তৃপক্ষকে" এই শব্দগুলি বসাইতে হইবে ও যেন সর্ব্বদাই বসান হইয়াছিল বলিয়া বিবেচনা করা যাইবে, এবং "ঐ কর্ম্মচারী বা" এই শব্দগুলির পর "বেসরকারী ব্যক্তি বা স্থানীয় কর্ত্তৃপক্ষ বা" এই শব্দগুলি বসাইতে হইবে ও যেন সর্ব্বদাই বসান হইয়াছিল বলিয়া বিবেচনা করা যাইবে।

(৩) উক্ত ধারার (২) প্রকরণে "কর্ম্মচারী" এই শব্দটির পর "বেসরকারী ব্যক্তি, স্থানীয় কর্ত্তৃপক্ষ"

A Bill to amend the Public Demands Recovery Act, 1895.

এই শব্দগুলি বসাইতে হইবে ও যেন সর্ব্বদাই বসান হইয়াছিল বলিয়া বিবেচনা করা যাইবে, এবং লিখিবেন এবং এই শব্দগুলির পর "কোন গবর্ণমেণ্টের কর্ম্মচারী ভিন্ন অন্য কোন ব্যক্তি কর্ত্তৃক কিম্বা কোন স্থানীয় কর্ত্তৃপক্ষ কর্ত্তৃক ঐরূপ কোন প্রার্থনা পত্র দেওয়া হইলে এই শব্দগুলি বসাইতে হইবে।

১৪ ধারা সংশোধিত করিবার কথা।

৭ ধারা। ১৪ ধারার পরিবর্ত্তে নিম্নলিখিত ধারাটি বসাইতে হইবে, অর্থাৎ :—

দরখাস্তের খরচার কথা।

"১৪ ধারা। (১) দরখাস্তকারী ঐরূপ কোন দরখাস্তের ও তাহার শুনানির খরচা বা খরচার কোন অংশ দিবেন, অথবা যদি সার্টিফিকেট কর্ম্মচারীর নিষ্পত্তি দরখাস্তকারীর অনুকূল হয় তাহা হইলে স্থল বিবেচনায় ভারতবর্ষের পক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেব অথবা যে ব্যক্তি বা স্থানীয় কর্ত্তৃপক্ষের প্রার্থনামতে কিম্বা যাঁহার পক্ষে ঐ সার্টিফিকেট লেখা হইল সেই ব্যক্তি বা স্থানীয় কর্ত্তৃপক্ষ দিবেন, সার্টিফিকেট কর্ম্মচারীর এরূপ আদেশ করিবার সম্পূর্ণ ক্ষমতা থাকিবে।

(২) কোন দরখাস্তকারী পূর্ব্বোক্তমত খরচা দিবেন সার্টিফিকেট কর্ম্মচারী কোন স্থলে এরূপ আদেশ করিলে, ঐ খরচার টাকা সার্টিফিকেটের লিখিত টাকায় যোগ করা যাইবে এবং তাহা সার্টিফিকেটে প্রথমে লেখা থাকিলে যেরূপে আদায় করা যাইত সেইরূপে আদায় করা যাইতে পারিবে।

(৩) যে ব্যক্তি বা স্থানীয় কর্ত্তৃপক্ষের প্রার্থনামতে কিম্বা যাঁহার পক্ষে ঐ সার্টিফিকেট লেখা হইল সেই ব্যক্তি বা স্থানীয় কর্ত্তৃপক্ষ পূর্ব্বোক্তমত খরচা দিবেন সার্টিফিকেট কর্ম্মচারী কোন স্থলে এরূপ আদেশ করিলে ঐ খরচার টাকা রাজকীয় প্রাপ্য স্বরূপ আদায় করা যাইতে পারিবে।"

১৬ ধারা সংশোধিত করিবার কথা।

৮ ধারা। ১৬ ধারার "১৬ কি" এই অঙ্কগুলি ও শব্দটি এতদ্দ্বারা রহিত করা গেল।

১৯ ধারা সংশোধিত করিবার কথা।

৯ ধারা। ১৯ ধারার (গ) দফাটির পরিবর্ত্তে নিম্নলিখিত দফাটি বসাইতে হইবে, অর্থাৎ :—

"(গ) নীলাম করা সম্পত্তি সম্বন্ধে উপস্থিত সময়ের প্রচলিত কোন আইন অনুসারে প্রাপ্য যে কোন বাকী টাকা ডিক্রীমত খাতকের ডিষ্ট্রিক্ট কালেক্টরকে দিতে হইবে বলিয়া তিনি সার্টিফিকেট দেন।"

২৭ ধারা সংশোধিত করিবার কথা।

১০ ধারা। ২৭ ধারায় "সার্টিফিকেট কর্ম্মচারী ভিন্ন অন্য কোন গবর্ণমেণ্ট কর্ম্মচারির" এই শব্দগুলির পরিবর্ত্তে "কোন গবর্ণমেণ্ট কর্ম্মচারির কিম্বা কোন বেসরকারী ব্যক্তির কিম্বা কোন স্থানীয় কর্ত্তৃপক্ষের" এই শব্দগুলি বসাইতে হইবে ও যেন সর্ব্বদাই বসান হইয়াছিল বলিয়া বিবেচনা করা যাইবে এবং "অন্য ডিষ্ট্রিক্ট কালেক্টরকে বা কর্ম্মচারীকে" এই শব্দগুলির পরিবর্ত্তে "ডিষ্ট্রিক্ট কালেক্টরকে, সার্টিফিকেট কর্ম্মচারীকে, গবর্ণমেণ্ট কর্ম্মচারীকে, বেসরকারী ব্যক্তিকে, স্থানীয় কর্ত্তৃপক্ষকে" এই শব্দগুলি বসাইতে হইবে ও যেন সর্ব্বদাই বসান হইয়াছিল বলিয়া বিবেচনা করা যাইবে।

তফসীলের ২ নং ফারম সংশোধিত করিবার কথা।

১১ ধারা। উক্ত আইনে সংযুক্ত তফসীলের ২ নম্বর ফারমে "যে গবর্ণমেণ্ট কর্ম্মচারীকে (কিম্বা যে মহালের নিমিত্ত অধ্যক্ষকে) উহা দেয়" এই শব্দগুলির পরিবর্ত্তে "যে কর্ত্তৃপক্ষ বা ব্যক্তিকে ডিক্রীদার বলিয়া গণ্য করিতে হইবে তাঁহার নাম" এই শব্দগুলি বসাইতে হইবে ও যেন সর্ব্বদাই বসান হইয়াছিল বলিয়া বিবেচনা করা যাইবে এবং "ক্ষিপ্ত ক, খর" এই শব্দগুলির পর "অথবা স্থল বিশেষে অপর যাহার হয় তাহার" এইশব্দগুলি বসাইতে হইবে ও যেন সর্ব্বদাই বসান হইয়াছিল বলিয়া বিবেচনা করা যাইবে।

## অভিপ্রায় ও হেতুর বিবরণ।

রাজকীয় প্রাপ্য আদায় বিষয়ক ১৮৯৫ সালের আইনের ৮, ৯ ও ২৭ ধারায় অনবধানতা বশতঃ কএকটি লিখিবার ভুল হইয়াছিল। সেই ভুলগুলির সংশোধন করাই এই পাণ্ডুলিপিখানির মুখ্য উদ্দেশ্য। যে সকল স্থানীয় কর্ত্তৃপক্ষ বা বেসরকারী ব্যক্তির পক্ষে আইনের ৭ ধারানুসারে সার্টিফিকেট কার্য্যপ্রণালীর প্রয়োগ হইতে পারে আইনের ধারাগুলি এক্ষণে যেরূপ রহিয়াছে তাহাতে তাঁহাদের সম্বন্ধে ঐ ধারাগুলি খাটে না।

গবর্ণমেণ্ট কর্ম্মচারীরা সার্টিফিকেট কর্ম্মচারির নিকট উক্ত আইন অনুসারে সার্টিফিকেট দিবার জন্য প্রার্থনা করিলে তাঁহাদের প্রার্থনাপত্রে কোর্টফী দিতে হইবে না পাণ্ডুলিপিতে এইরূপ বিধান করা হইল এবং সার্টিফিকেট কর্ম্মচারীকে এই ক্ষমতা দেওয়া হইল যে তিনি সার্টিফিকেটের বিরুদ্ধে কোন দরখাস্ত গ্রাহ্য হইলে যে ব্যক্তি বা স্থানীয় কর্ত্তৃপক্ষের প্রার্থনামতে বা পক্ষে ঐ সার্টিফিকেট লেখা হইয়াছিল সেই ব্যক্তি বা কর্ত্তৃপক্ষের প্রতি ঐ দরখাস্তের খরচা দিবার আদেশ করিতে পারিবেন।

উক্ত আইনের ১৯ ধারার (গ) দফাটির ব্যাখ্যা করণে যে কাঠিন্য অনুভূত হইয়াছে তাহা এই সুযোগে দূর করা হইল এবং আইনের ৬ (২), ৭ (গ), ১৫ ও ১৬ ধারায় ও তফসীলের ২ নং ফারমে যে কএকটি লিখিবার ভুল আবিষ্কৃত হইয়াছে তাহাও সংশোধিত করা গেল।

১৮৯৬ সাল, ৭ই জুলাই। এম. ফিনুকেন।

বঙ্গীয় ব্যবস্থাপক সভার বিবেচনাধীন পাণ্ডুলিপির দ্বারা রাজকীয় প্রাপ্য আদায় বিষয়ক ১৮৯৫ সালের আইনের ৮, ৯ ও ২৭ ধারার এবং তফসীলের ২ নং ফারমের প্রস্তাবিত সংশোধন।

---

সার্টিফিকেটের কলাকলের কথা।

৮ ধারা। এই আইনের বিধানের অধীনে ঠিক পূর্ব্ববর্ত্তী ধারামতে কৃত প্রত্যেক সার্টিফিকেট জারী করিবার উপায় সম্বন্ধে এবং কেবলমাত্র সেই সম্বন্ধে দেওয়ানী আদালতের ডিক্রীর ন্যায় বলবৎ ও ফলবৎ হইবে। উক্ত ধারার (ক) হইতে (ঙ) পর্য্যন্ত দফার লিখিত স্থলে ও উক্ত ধারার (ছ) দফার লিখিত গবর্ণমেণ্টের কর্ম্মচারীর বেলা ভারতবর্ষের পক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেব ডিক্রীদার বলিয়া গণ্য হইবেন, এবং উক্ত ধারার (চ) দফার লিখিত স্থলে তল্লিখিত বেসরকারী ব্যক্তি, অথবা ঐ বেসরকারী ব্যক্তি অপ্রাপ্তবয়স্ক বা ক্ষিপ্ত বা কোর্টের ওয়ার্ড হইলে ঐ অপ্রাপ্তবয়স্ক ব্যক্তি বা ক্ষিপ্ত ব্যক্তি বা কোর্টের ওয়ার্ড তদীয় আসন্ন বন্ধুর সহযোগে ডিক্রীদার বলিয়া গণ্য হইবেন, এবং উক্ত ধারার (ছ) দফার লিখিত স্থানীয় কর্ত্তৃপক্ষের বেলা উক্ত স্থানীয় কর্ত্তৃপক্ষই ডিক্রীদার বলিয়া গণ্য হইবেন। এবং উক্ত ধারার লিখিত সকল স্থলেই সার্টিফিকেটে খাতক বলিয়া যে ব্যক্তির নাম লেখা যায় তিনিই ডিক্রীমত খাতক বলিয়া গণ্য হইবেন।

সার্টিফিকেট কর্ম্মচারীর নিকট প্রার্থনাপত্রের কথা।

৯ ধারা। (১) সাত ধারার কিম্বা ১৪ ধারার (৩) প্রকরণের নির্দ্দিষ্ট কোন রাজকীয় প্রাপ্যের বাকী টাকা যে ব্যক্তি ডিষ্ট্রিক্ট কালেক্টর ভিন্ন অন্য কোন রাজকীয় কর্ম্মচারীকে কিম্বা কোন বেসরকারী ব্যক্তিকে কিম্বা কোন স্থানীয় কর্ত্তৃপক্ষকে দিতে দায়ী সেই ব্যক্তি তাহা না দিলে অথবা উক্ত ধারার (চ) দফার নির্দ্দিষ্ট কোন প্রাপ্য যে ব্যক্তি কোর্ট অব ওয়ার্ডের নিযুক্ত অধ্যক্ষকে দিতে দায়ী সেই ব্যক্তি তাহা না দিলে ঐ কর্ম্মচারী বা বেসরকারী ব্যক্তি বা স্থানীয় কর্ত্তৃপক্ষ বা অধ্যক্ষ সার্টিফিকেট কর্ম্মচারির নিকট এই আইন সংযুক্ত তফসীলের ৩ নম্বর ফারমে লিখিত প্রার্থনাপত্র দিতে পারিবেন।

(২) যে কর্ম্মচারী, বেসরকারী ব্যক্তি, স্থানীয় কর্ত্তৃপক্ষ বা অধ্যক্ষ তদ্রূপ প্রার্থনাপত্র দেন তিনি আবেদনপত্রের সত্যপাঠ লিখন সম্বন্ধীয় দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৫১ ও ৫২ ধারার বিধানমতে ঐ প্রার্থনাপত্রে স্বাক্ষর করিবেন ও সত্যপাঠ লিখিবেন এবং কোন গবর্ণমেণ্টের কর্ম্মচারী ভিন্ন অন্য কোন ব্যক্তি কর্ত্তৃক কিম্বা কোন স্থানীয় কর্ত্তৃপক্ষ কর্ত্তৃক ঐরূপ কোন প্রার্থনাপত্র দেওয়া হইলে ঐ প্রার্থনাপত্রে যত টাকা লেখা থাকে তত্তুল্য টাকা আদায় করণার্থ আবেদনপত্র সম্বন্ধে আদালতের রসুম বিষয়ক উপস্থিত সময়ের প্রচলিত কোন আইনমতে যত টাকার কোর্ট ফী দিতে হয় ঐ প্রার্থনাপত্রে তত টাকার কোর্ট ফী দিতে হইবে।

(৩) ঐরূপ প্রার্থনাপত্র পাইলে ঐ প্রাপ্য যথার্থই আদায়করণযোগ্য সার্টিফিকেট কর্ম্মচারীর এইরূপ প্রতীতি হইলে তিনি এই আইনসংযুক্ত তফসীলের ২ নম্বর ফারমে যে বাকী টাকা দেওয়া যায় নাই এই ধারার (২) প্রকরণানুসারে ঐ প্রার্থনাপত্র সম্বন্ধে প্রদত্ত কোর্ট ফীর খরচ সমেত স্বীয় স্বাক্ষরযুক্ত তাহার সার্টিফিকেট লিখিয়া আপনার আফিসে গাঁথাইয়া রাখিতে পারিবেন।

(৪) তদ্রূপ প্রত্যেক সার্টিফিকেট সম্বন্ধে ঠিক পূর্ব্ববর্ত্তী ধারার বিধান খাটিবে।

পরিশোধের কথা যাহাকে জানাইতে হইবে তাহার কথা।

২৭ ধারা। ঐ সার্টিফিকেটের নকল অন্য কোন ডিষ্ট্রিক্ট কালেক্টরের নিকট অথবা সেই একই জেলার অন্তর্গত কোন মহকুমার ভারপ্রাপ্ত সার্টিফিকেট কর্ম্মচারির নিকট প্রেরিত হইয়া থাকিলে অথবা কোন গবর্ণমেণ্ট কর্ম্মচারির কিম্বা কোন বেসরকারী ব্যক্তির কিম্বা কোন স্থানীয় কর্ত্তৃপক্ষের স্থানে কিম্বা কোর্ট অব ওয়ার্ডসের নিযুক্ত কোন অধ্যক্ষের স্থানে প্রার্থনাপত্র পাইয়া ৯ ধারার বিধানমতে ঐ সার্টিফিকেট লিখিত হইয়া থাকিলে ঐ পরিশোধের কথা ঘটনাভেদে সেই ডিষ্ট্রিক্ট কালেক্টরকে, সার্টিফিকেট কর্ম্মচারিকে, গবর্ণমেণ্ট কর্ম্মচারিকে, বেসরকারী ব্যক্তিকে, স্থানীয় কর্ত্তৃপক্ষকে অথবা অধ্যক্ষকে জানাইতে হইবে।

## ২ নম্বর ফারম।

[ ৭ ধারা ও ৯ ধারার (৩) দফা দেখ। ]

(জেলার নাম) র সার্টিফিকেট কর্ম্মচারির আফিসে রাজকীয় প্রাপ্যের বাকী টাকার যে সার্টিফিকেট গাথিয়া রাখা যায়।

| সার্টিফিকেটের নম্বর। | খাতকের নাম। | খাতকের ঠিকানা। | যত টাকা রাজকীয় প্রাপ্যের নিমিত্ত এই সার্টিফিকেট লেখা গেল। | যে রাজকীয় প্রাপ্যের নিমিত্ত এই সার্টিফিকেট লেখা গেল তাহার বিশেষ বিবরণ এবং যে কর্ত্তৃপক্ষ বা ব্যক্তিকে ডিক্রীদার বলিয়া গণ্য করিতে হইবে তাঁহার নাম। |
|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| | | | | |

আমি এতদ্বারা এই সার্টিফিকেট দিতেছি যে উপরি উক্ত র স্থানে ভারতবর্ষের পক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত ষ্টেট সেক্রেটরী সাহেবের [ অথবা আসন্ন বন্ধু গ, যর সহযোগে কোর্টের ওয়ার্ড অথবা অপ্রাপ্তবয়স্ক অথবা ক্ষিপ্ত ক, খর, অথবা স্থল বিশেষে অপর যাহার হয় তাহার] উপরি লিখিত টাকা পাওনা আছে।

অদ্য ১৮ সালের মাসের তারিখ। ক, খ,

র সার্টিফিকেট কর্ম্মচারী।

কলিকাতা,
১৮৯৬ সাল ১৪ই জুলাই।

এফ্, জি, উইগলী,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের ব্যবস্থাবিভাগে
একটিং আসিষ্টাণ্ট সেক্রেটরী।

CHUNDER NATH BOSE,
*Bengali Translator.*



# গবর্ণমেণ্ট গেজেট

**TUESDAY, JULY 21, 1896.**

**মঙ্গলবার ১৮৯৬ সাল, ২১ জুলাই।**

## PART VIII.

### ADVERTISEMENT.

অষ্টম খণ্ড।

ইশতিহার প্রভৃতি।

## LAND ADVERTISEMENTS. ভূমিবিষয়ক ইস্তাহার।

জিলা নদীয়া। জমিদারী বিক্রয়ের বিজ্ঞাপন।

১৮৫৯ সালের ১১ আইনের ৬ ও ১৭ ধারামতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে নদীয়া জিলার অন্তর্গত ।লিখিত মহালগুলি বা মহালের অংশগুলি উক্ত জিলার কালেক্টর সাহেবের আফিসে বাকী রাজস্ব ও অন্য যে সকল দাবী প্রচলিত ইন ও ব্যবহাক্রমে বাকী রাজস্বের ন্যায় আদায় হইবার আদেশ আছে তাহা আদায় করিবার নিমিত্ত ১৮৯৬ সালের ২২ জুলাই রিখে বেলা ১১ ঘণ্টার সময় নিলামে বিক্রয় করা যাইবে। যে স্থলে এতৎসংযুক্ত বর্ণনাপত্রের ৫, ৭ ও ৯ ঘরে কোন অংশ মাত্র ক্রয় হইবে বলিয়া লিখিত আছে সেই স্থলে ঐ অংশের নিমিত্ত স্বতন্ত্র হিসাব রাখা হইয়া থাকে ও মহালের অন্য বা অন্যান্য শ বিক্রয় হয় না।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|
| জির র। | মহাল ও পরগণার নাম। | সম্পূর্ণ মহালের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইবে কি না। | কেবলমাত্র অংশ বিক্রয় হইলে ঐ অংশ বা ঐ২ অংশের বিশেষ বিবরণ। | যে সম্পত্তি বিক্রয় হইবে তাহার মালিকগণের নাম। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে ঐ অংশের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইলে তাহার বাকী। | কোন অংশমাত্র বিক্রয় হইলে তাহার বাকী। |
| ২২ | বেলগাঁ পং বেলগাঁ। | ৬১২৭৸৶৭ | সম্পূর্ণ হইবে না। | ২২।০ রকম ॥৶১৩৷৶ ১৩।৴ | অরুণোদয় ঘোষ চৌধুরি দিগর। | ৪৪১৫৸৶৮ | …… | ২৪॥৭ |
| ২৪০ | হরিশঙ্করা পং সাহাউজিয়াল। | ২২৯১৸৶১½ | ঐ | ২৪০/০ রকম ।৵১১॥৬ দস্তি। | ইন্দুভূষণ মুখোপাধ্যায় দিগর। | ৯৫২৸৵৬½ | …… | ৬৸৵১০ |
| ২২৬ | পাকুরিয়া পং তারাগুণিয়া। | ৭৮৬।৶৫ | সম্পূর্ণ … | …… | রাজলক্ষ্মী দেব্যা দিগর। | …… | ১১।৯ | …… |
| ১১৭ | চণ্ডি পং পাঁজনৌর। | ১০৩৭৫।৴০ | সম্পূর্ণ হইবে না। | ১১৭/৪ রকম ৴২॥৴১৫ | জিলরতন বসু দিগর। | ৭২৬৸৶০ | …… | ২৪১।৴৯ |

BEJOY KRISHNA BASU, *Dy. Collector in charge.*

জিলা নদীয়া।—জমিদারি বিক্রয়ের বিজ্ঞাপন।

১৮৫৯ সালের ১১ আইনের ৬ ও ১৭ ধারামতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে নদীয়া জিলার অন্তর্গত নিম্নলিখিত মহালগুলি বা মহালের অংশগুলি উক্ত জিলার কালেক্টর সাহেবের আফিসে বাকী রাজস্ব ও অন্য যে সকল দাবী চলিত আইন ও ব্যবস্থাক্রমে বাকী রাজস্বের ন্যায় আদায় হইবার আদেশ আছে তাহা আদায় করিবার নিমিত্ত ১৮৯৬। ২২শে লাই তারিখে বেলা ১১ ঘণ্টার সময় নিলামে বিক্রয় করা যাইবে যেস্থলে এতৎসংযুক্ত বর্ণনাপত্রের ৫, ৭ ও ৯ ঘরে কোন অংশমাত্র ক্রয় হইবে বলিয়া লিখিত আছে সেই স্থলে ঐ অংশের নিমিত্ত স্বতন্ত্র হিসাব রাখা হইয়া থাকে ও মহালের অন্য বা অন্যান্য অংশ ক্রয় হয় না।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|
| তৌজির নম্বর। | মহাল ও পরগণার নাম। | সম্পূর্ণ মহালের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইবে কি না। | কেবল মাত্র অংশ বিক্রয় হইলে ঐ অংশ বা ঐ২ অংশের বিশেষ বিবরণ। | যে সম্পত্তি বিক্রয় হইবে তাহার মালিকগণের নাম। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে ঐ অংশের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইলে তাহার বাকী। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে তাহার বাকী। |
| ২৫ | বারবাকপুর পং বেতাই। | ৫৮৮(১১ | সম্পূর্ণ | …… | গোলাপ সুন্দরী দাসী। | …… | ১১০৸৴৫ | …… |

BEJOY KRISHNA BASU,
*Dy. Collector in Charge.*

## জিলা ত্রিপুরা।—জমিদারি বিক্রয়ের বিজ্ঞাপন ক।

১৮৫৯ সালের ১১ আইনের ৬ ও ১৩ ধারামতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, ত্রিপুরা জিলার অন্তর্গত নিম্ন-লিখিত মহালগুলি এবং মহালের অংশগুলি উক্ত জিলার কালেক্টর সাহেবের আফিসে বাকী রাজস্ব ও অন্য যে সকল দাবী আইনানুসারে বাকী রাজস্বের ন্যায় আদায়ের যোগ্য তাহা আদায় করিবার নিমিত্ত ১৮৯৬ ইং তাং। ২০ আগষ্ট তারিখে বেলা ১২ টার সময় নিলামে বিক্রয় করা যাইবে। ১৮৯৬ ইং। ৭ জুলাই।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|
| তৌজির নম্বর। | মহাল ও পরগণার নাম। | সম্পূর্ণ মহালের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইবে কি না। | কেবলমাত্র অংশ বিক্রয় হইলে ঐ অংশ বা ঐং অংশের বিশেষ বিবরণ। | যে সম্পত্তি বিক্রয় হইবে তাহার মালিকগণের নাম। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে ঐ অংশের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইলে তাহার বাকী। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে তাহার বাকী। |
| ১৭৮/১ নং তৌং ১২৬৮নং এঃ। | পং মেহার হিসাব ৷১৩৷—ক্রান্ত ষোল আনা রকমে হিং ৵০ আনা। | ৯২৪৷১ পাই | আংশিক | হিঃ ৵০ আনা... | মাহামুদ আজগর চৌধুরী গং। | ৬৯৩৶০ | ...... | ১৮৯৬ ইং কিং ২৮শে মার্চের বাকী ১১৮৷৷৶০ দেওয়ানী আদালত কর্ত্তৃক ক্রোকী মহাল। |

টীকা—যে স্থলে উপরের লিখিত বর্ণনাপত্রের ৫.৭ ও ৯ ঘরে কোন অংশ মাত্র বিক্রয় হইবে বলিয়া লিখিত আছে সেই স্থলে ইহা বুঝিতে হইবে যে ঐ অংশের নিমিত্ত স্বতন্ত্র হিসাব রাখা হইয়া থাকে ও মহালের অন্য বা অন্যান্য অংশ বিক্রয় হয় না।

C. A. Radice,
*Offg. Collector.*

## জিলা চট্টগ্রাম।—জমিদারি বিক্রয়ের বিজ্ঞাপন।

১৮৫৯ সালের ১১ আইনের ৬ ও ১৩ ধারামতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে চট্টগ্রাম জিলার অন্তর্গত নিম্নলিখিত মহালগুলি বা মহালের অংশগুলি উক্ত জিলার কালেক্টর সাহেবের আফিসে বাকী রাজস্ব ও অন্য যে সকল দাবী প্রচলিত আইন ও ব্যবস্থাক্রমে বাকী রাজস্বের ন্যায় আদায় হইবার আদেশ আছে তাহা আদায় করিবার নিমিত্ত ১৮৯৬ ইংরেজী ২৯ জুলাই তারিখে নিলামে বিক্রয় করা যাইবে। যে স্থলে এতৎসংযুক্ত বর্ণনাপত্রের ৫, ৭ ও ৯ ঘরে কোন অংশমাত্র বিক্রয় হইবে বলিয়া লিখিত আছে সেই স্থলে ঐ অংশের নিমিত্ত স্বতন্ত্র হিসাব রাখা হইয়া থাকে ও মহালের অন্য বা অন্যান্য অংশ বিক্রয় হয় না। ১৮৯৬ ইং তাং ২ জুন।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|
| তৌজীর নম্বর। | মহাল ও পরগণার নাম। | সম্পূর্ণ মহালের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইবে কি না। | কেবলমাত্র অংশ বিক্রয় হইলে ঐ অংশ বা ঐং অংশের বিবরণ। | যে সম্পত্তি বিক্রয় হইবে তাহার মালিকগণের নাম। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে ঐ অংশের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইলে তাহার বাকী। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে তাহার বাকী। |
| ১৮৩/৯৪২/৩২৪৯ | খানে কটিকছরী নিং ফকিরচান্দ বাং তং হুমাউল্লা খাঁ। | ৬৪৬৸৶০ | সম্পূর্ণ মহাল বিক্রী হইবে। | ...... | শ্রীমৌং আবদুল হামিদ। | ...... | ১৬১৷৷৶৩ | ...... |
| ৩০৫/১৫৫২/১১৬০ | খানে রাউজান কারি বাজনীয়া তং কাসু করলাম-দেহ। | ১৬৪০৵৩ | ঐ | ...... | শ্রীগিরীশ চন্দ্র রক্ষিত শ্রীগুরুদাস রক্ষিত। | ...... | ৪১০৶৩ | ...... |

১৮৯৬-সালের ইংরেজী ২৫শে ফেব্রুয়ারি শেষ তারিখের বাকীগড়া।

Chittagong Collectorate,
*The 9th Jun 1896.*

J. D. Anderson,
*Collector.*

## Cinchona Febrifuge.

Cinchona Febrifuge can be purchased by all Government officers and by any one taking *six pounds* at a time, *from the* Superintendent, Botanic Garden, Calcutta, at the following rates: per four-ounce tin, *Rs. 2 ans. 8;* per eight-ounce tin, *Rs. 5;* per pound tin *Rs. 10.* The general public can be supplied by the Superintendent, Botanic Gardens, *for cash only*, at the undernoted rates: per four-ounce tin, *Rs. 3;* per eight-ounce tin, *Rs. 6;* per pound tin, *Rs. 12.* This medicine is also sold by the principal European and Native druggists in Calcutta. Postage—Four annas per 4 *oz.* tin, eight annas per 8 *oz.* tin, and twelve annas per pound tin, in addition to the foregoing rates.

---

## জ্বরঘ্ন সিন্‌কোনা।

কলিকাতাস্থ বোটানিকাল গার্ডনের অর্থাৎ কোম্পানির বাগানের সুপারিন্টেণ্ডেণ্টের নিকট গবর্ণমেণ্টের কর্ম্মচারিগণ এবং অপর কোন ব্যক্তি এককালীন ছয় পৌণ্ড ক্রয় করিলে নিম্নলিখিত মূল্যে জ্বরঘ্ন সিন্‌কোনা পাইবেন অর্থাৎ চারি ঔন্স টিন ২৷৷০ টাকায়, আট ঔন্স টিন ৫৲ টাকায় ও এক পৌণ্ড টিন ১০৲ টাকায় পাইবেন। সর্ব্বসাধারণে কোম্পানির বাগানের সুপারিন্টেণ্ডেণ্টের নিকট নগদ মূল্য দিলে এই২ হিসাবে অর্থাৎ চারি ঔন্স টিন ৩৲ টাকায়, আট ঔন্স টিন ৬৲ টাকায় এবং এক পৌণ্ড টিন ১২৲ টাকায় পাইতে পারিবেন কলিকাতার প্রধান২ ইউরোপীয় ও দেশীয় ঔষধ বিক্রেতাগণও এই ঔষধ বিক্রয় করিয়া থাকেন। উপরোক্ত হার ছাড়া চারি ঔন্স টিনের ।০, আট ঔন্স টিনের ৷৷০ ও এক পৌণ্ড টিনের ৸০ ডাক মাশুল দিতে হইবে।

---

## বঙ্গদেশের গবর্ণমেণ্টের সিন্‌কোনা আবাদে প্রস্তুত বিশুদ্ধ সল্‌ফেট অফ কুইনাইন।

১৮৯৬ সালের ১লা এপ্রিল হইতে এই কুইনাইনের নিম্নলিখিত মূল্য হইবে, যথা—

১ এক পৌণ্ড টিন ১৮৲ বা ডাক মাশুল সমেত ১৮৸০

৷৷ আধ ,, ,, ৯৲ ,, ,, ,, ,, ৯৷৷০

। শিকি ,, ,, ৪৷৷০ ,, ,, ,, ,, ৫৲

পরীক্ষা করিয়া দেখা গিয়াছে যে এই কুইনাইন অতি বিশুদ্ধরূপে প্রস্তুত করা হইয়াছে। এবং ইহা যে সিন্‌কোনাইন ও সিন্‌কোনীডাইন নামক অপকৃষ্ট ক্ষারের সহিত ইচ্ছাপূর্ব্বক মিশান হয় নাই তাহার গ্যারাণ্টী দেওয়া যাইতেছে। ইহা নগদ মূল্যে কেবল গবর্ণমেণ্টের কর্ম্মচারিগণের নিকট বিক্রয় করা যাইবে এবং কলিকাতার নিকটস্থ শিবপুরের কোম্পানির বাগানের সুপারিন্টেণ্ডেণ্টের নিকট পাওয়া যাইতে পারিবে।

---

## NOTICE.

*The 21st February 1883.*—The subscription to, and postage for, the *Bengali Gazette* will henceforward be at the following rates, payable in advance:—

*For the Mufassal.*

| | Rs. | A. | P. | |
|---|---|---|---|---|
| Entire Gazette ... ... ... | 10 | 0 | 0 | per annum. |
| Postage ... ... | 2 | 8 | 0 | ,, |
| Parts III, IV, V, and VI, containing the Acts and Bills of the Legislative Councils of India and Bengal ... ... ... | 4 | 0 | 0 | ,, |
| Postage ... ... | 1 | 0 | 0 | ,, |
| For a single copy— | | | | |
| Entire Gazette ... ... ... | 0 | 4 | 0 | |
| Postage ... ... | 0 | 1 | 0 | |
| Parts III, IV, V, and VI ... ... | 0 | 1 | 0 | for 4 sheets or under with an additional charge of 1 anna for every 4 sheets in excess of 4. |
| Postage ... ... | 0 | 1 | 0 | |

*For Calcutta.*

The same rates as those of the mufassal, with the exception of the charge for postage.

E. N. Baker,

*Offg. Under-Secretary to the Govt. of Bengal.*

## NOTICE.

In continuation of notice, dated the 20th November 1887, intimating that no copies of the *Calcutta Gazette* or of the *Bengalee Gazette* will be supplied unless the subscriptions to the same is prepaid.

NOTICE is further hereby given that the terms for the purchase of publications from and for all works done in the Bengal Secretariat Press for other than Government officer or offices under the control of Government officers are strictly cash.

In future no publication will be supplied, or advertisement, notice, &c., inserted in either of the Gazettes, except for the offices mentioned above, unless the cost thereof has been remitted to the Accountant, Bengal Secretariat.

Remittances in postage stamps should be accompanied by an addition of one anna in the Rupee on account of discount.

C. W. BOLTON,
*Under-Secretary to the Govt. of Bengal.*

*12th December 1882.*

---

NOTE.—*Rates of advertisements in the* CALCUTTA GAZETTE.

| | Rs. |
|---|---|
| Full page, per issue ... ... ... | 20 |
| Half ,, ,, ... ... ... | 10 |

Casual advertisement—4 annas per line.

জেলা চট্টগ্রাম।—উত্তেহার নামা কাছারি কালেক্টরি জিলে চট্টগ্রাম।

ইহাদ্বারা জানান যাইতেছে যে ১৮৯৬ ইং ২৫ মেই সূর্য্যাস্তের পর বাকীপড়া তালুকাদির বাকী খাজানা ও ছেচ আদায় নিমিত্ত ১৮৬৮ সালের ৭ আইনের ও ১৮৭১ সালের ২ আইনের বিধানমতে ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারার মর্ম্মানুসারে ১৮৯৬ ইং ৩রা নবেম্বর মোতাবেক ১৩০৩ বাঙ্গালা ১৯ কার্ত্তিক রোজ মঙ্গলবার নীলামের দিন ধার্য্যে কালেক্টরি কাছারিতে প্রকাশ্য নীলামে ধরা যাইবে। ইতি ১৮৯৬। ৩০ আগষ্ট।

কাক্সবাজার খাস মহাল।

| নম্বর তালুক। | থানা, মৌজা ও তালুকের নাম। | মালিকের নাম। | বার্ষিক জমা। খাজানা। | বার্ষিক জমা। ছেচ। | যত বাকীর জন্যে নীলামে দায়ের হইয়াছে। খাজানা। | ছেচ। | মোট। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| ৩৪<br>১০১ | থানা রামু—<br>মৌং পাতলা মাছুয়াখালী মহাল নয়াবাদ তাং সামদালী। | উজীর আলী পিং আনোয়ার আলী চৌধুরী সাং পাতলা মাছুয়াখালা। | ৫১২৸০ | ১১০।৵০ | ১২৮৶০ | ৩৬৸৵৬ | ১৬৫৻৬ | ...... |
| ৮৬<br>১৬৫ | থানা রামু—<br>মৌং উত্তর মিঠাছরি মহাল নয়াবাদ তাং কল্লম আলী। | আমির বাহু চৌধুরী, মেহেরমি চৌং, আহাং নাজির আলী চৌং বদরদ্দুজা পিং আবদুল কত্তা শ্রীমতী জমীলা খাতুন আহাং আবদুল কত্তা চৌং, মাহাং ইসমাইল চৌং পাচকড়ি চৌং সাং উত্তর মিঠাছরি। | ১০৭১।০ | ১২২/০ | ৪০১৸০ | ৪০॥৶০ | ৪৪২।৶০ | ...... |
| ১৫৬<br>২৬৪ | থানা রামু—<br>মৌং জোয়ারিয়ানালা মহাল নয়াবাদ তাং গোলাম আলী। | বদরদ্দুজা নাবালকের পক্ষে হিতৈষী ওস্য মাতা শ্রীমতী জমিলা খাতুন আহাং আবদুল কত্তা সাং উত্তর মিঠাছরি। মৌং নেজামদ্দিন পিং নছরদ্দিন মিঞাজি স্বয়ং মজহরলহক এজাহার মহউদ আক্তারবক্ত ওয়েদজান নাবালগ পুত্র কন্যার পক্ষে হিতৈষী মৌং নেজামদ্দিন সাং জোয়ারিয়ানালা। | ৬৭৩৲ | ৮৬।৶০ | ১৬৭৸০ | ২৮৸/৩ | ১৯৬॥/৩ | ...... |
| ৩০৬<br>২৯৩ | থানা চকরিয়া—<br>মৌং বরৈতলী মহাল নয়াবাদ তাং আলী মাহাং। | তারাকিঙ্কর পাল পিং রামকান্ত পাল সাং হারভাঙ্গ। আমীন উল্লা পিং মাহাং কালু সাং চাককিরানী। | ৩৪১৫<br>৵০<br>১৮৯৫ ইং সেপ্টেম্বর, ডিসেম্বর কিস্তির বাকী | ৪২৮<br>॥৶০ | ১২৮০<br>॥৵৯<br>২১৩৪।৶৩ | ১৪২৸৵৪<br>২৮৫৸৮ | ৩৮৪৩<br>৸/০ | রসদী বন্দবস্তীয় স্বত্ব মতে ১৩০৭ বাং হইতে ৪৫৫৯৸০ আনা জমা হইবেক। |
| ৩০৮<br>২৯৫ | থানা চকরিয়া—<br>মৌং হারভাঙ্গ তাং লাল মাহাং দারোগা। | শ্রীমতী জামাল হোসেন চৌং আহাং মোবারেক আলী খাঁ আবদুল জব্বার পিং মুং আবদুল মজিদ জাং নাবালগ হাশমতুল্লা আহাম্মদবক্স মোবারেকবক্ত পিং কালু চৌং পক্ষে হিতৈষী সাং হারভাঙ্গ শ্রীমতী জমিলা খাতুন আহাং কালু চৌং সাং হারভাঙ্গ। | ৯৪১<br>৸৶৩ | ১৬১।০ | ৩৫৩/৯ | ৫৩৸৯ | ৪০৬<br>৸৵৬ | ...... |

CHITTAGONG COLLECTORATE,
*The 19th September 1896.*

C. J. H. ALLEN,
*Offg. Collector.*

জিলা চট্টগ্রাম।—ইস্তাহার নাম্বা কাছারি কালেক্টরী জিলা চট্টগ্রাম।

১৪০ নং—

ইহার দ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে ১৮৬৮ সালের ৭ আইন ও ১৮৭১ সালের ২ আইনের বিধানমতে ১৮৫৯ সালের আইনের ৬ ধারার মর্ম্মানুসারে নিম্নের লিখিত তালুকাদির ১৮৯৬ ইং ২৫ মেই সূর্য্যাস্ত পর্য্যন্ত বাকি পড়া খাজানা সেস আদায়ের তে ১৮৯৬ ইং ২৭ অক্টোবর মোতাবেক ১৩০৩ বাং ১২ কার্ত্তিক রোজ মঙ্গলবার জিলা চট্টগ্রামের কালেক্টরী কাছারিতে ওজরে প্রকাশ্য নিলামে ধরা যাইবে ইতি সন ১৮৯৬ ইং তারিখ ২ সেপ্টেম্বর।

| জেলার নাম ও থানা। | তালুকের নম্বর। | তালুকার নাম। | মালিকের নাম। | সদর জমা। | | বাকীর সন। | বাকির সংখ্যা। | | | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | সদর জমা। | ছেচ। | | খাজানা। | ছেচ। | মোট। | |
| না সাতকানিয়া হাল বাঁশখালী মৌং পুইছড়ি মহাল নওয়াবাদ। | ৪<br>৪০৩ | তালুক মবারেক আলি বকস্আলি। | আনওয়ার আলি, হামিদল্লা চৌধুরী স্বয়ং ও নাবালক ভ্রাতা ছৈয়দল্লা, আজমল্লা ও ভগ্নি ছৈয়দন্নিছা জমিলা খাতুনের পক্ষে হিতৈষী, আজমল্লা খাঁ ও মতিয়র রহমান স্বয়ং ও নাবালক এজাহার মিঞার পক্ষে হিতৈষী। | ১৯৬৬৲ | ২৪।৶৬ | ১৩০২ বাং কিঃ ফেব্রুয়ারি।<br>কিঃ মেই… | ৪৪৮৸০<br>৭৩৭।০<br>১১৮৬৲ | ৯৩৲<br>৯৩।৶৬<br>১৮৬।৶৬ | …<br>১৩৭২।৶৬ | ……<br>রসদী বন্দোবস্তী। |

CHITTAGONG COLLECTORATE, The 9th September 1896. J. D. ANDERSON, Collector.

জিলা চট্টগ্রাম।—এস্তেহার নামা কাছারি কালেক্টরী জিলে চট্টগ্রাম।

ইহা দ্বারা জানান যাইতেছে যে ১৮৯৬ সালের ইংরাজীর ২৫শে মে শেষ তারিখের বাকীপড়া ১০৲ টাকার ঊর্দ্ধ জমার নওয়াবাদ ও খাস তরফ তালুকাদির বাকী খাজানা ও ছেছ আদায়ের নিমিত্ত ১৮৬৮ সালের ৭ আইন ও ১৮৭১ সালের ২ আইন ও ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারার মর্ম্মমতে ১৮৯৬ ইং তারিখ ৩ নবেম্বর মোং ১৩০৩ বাং তারিখ ১৯ কার্ত্তিক রোজ মঙ্গলবার নিলামের দিন ধার্য্যে জিলার কালেক্টরিতে প্রকাশ্য নিলামে ধরা যাইবে ইতি ১৮৯৬ ইং তারিখ ২৫ সেপ্টেম্বর।

| ক্রমিক নম্বর। | তালুকার নম্বর। | মৌজা থানা মহল ও তালুকার নাম। | মালিকের নাম। | সদর জমা। | | বাকী। | | | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | খাজানা। | ছেছ। | খাজানা। | ছেছ। | মোট। | |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ |
| | ৪৮১৪<br>২৩৮৭৮<br>৫৮৮ | মৌজে জুজখোলা থানা ফটিকছড়ি মহল নওয়াবাদ। তাং এয়ার আলি খাঁ, হাং তাং ওবেদর রহমান খাঁ। | ওবেদর রহমান খাঁ ও মেহের আলি খাঁ। | ২৩৪৪৲ | ১৬৬৸০ | ৪৭২৲ | ৮৬।৶০ | ৫৬৫।৶০ | …… |
| | ৪৮১৯<br>২৩৮১৯<br>৫৮৯<br>১৫৩২ | মৌজে জুজখোলা থানা ফটিকছড়ি মহল নওয়াবাদ। তাং ওবেদ উল্লা খাঁ. হাং তাং লতিফা খাতুন। | শ্রীমতী লতিফা খাতুন | ১১০৯ ॥৶০ | ৫৮৶০ | ২২৫॥৶০ | ১৮৶৬ | ২৪৩৮৶৬ | …… |

CHITTAGONG COLLECTORATE, The 19th September 1896. C. G. H. ALLEN, Offg. Collector.

## Cinchona Febrifuge.

Cinchona Febrifuge can be purchased by all Government officers and by any one taking *six pounds* at a time, from the Superintendent, Botanic Garden, Calcutta, at the following rates: per four-ounce tin, *Rs. 2 ans. 8;* per eight-ounce tin, *Rs. 5;* per pound tin *Rs. 10.* The general public can be supplied by the Superintendent, Botanic Gardens, *for cash only,* at the undernoted rates: per four-ounce tin, *Rs. 3;* per eight-ounce tin, *Rs. 6;* per pound tin, *Rs. 12.* This medicine is also sold by the principal European and Native druggists in Calcutta. Postage—Four annas per 4 *oz.* tin, eight annas per 8 *oz.* tin, and twelve annas per pound tin, in addition to the foregoing rates.

---

## জ্বরঘ্ন সিন্‌কোনা।

কলিকাতায় বোটানিকাল গার্ডনের অর্থাৎ কোম্পানির বাগানের সুপারিন্টেণ্ডেণ্টের নিকট গবর্ণমেণ্টের কর্ম্মচারিগণ এবং অপর কোন ব্যক্তি এককালীন ছয় পৌণ্ড ক্রয় করিলে নিম্নলিখিত মূল্যে জ্বরঘ্ন সিন্‌কোনা পাইবেন অর্থাৎ চারি ঔন্স টিন ২॥০ টাকায়, আট ঔন্স টিন ৫৲ টাকায় ও এক পৌণ্ড টিন ১০৲ টাকায় পাইবেন। সর্ব্বসাধারণে কোম্পানির বাগানের সুপারিন্টেণ্ডেণ্টের নিকট নগদ মূল্য দিলে এই২ হিসাবে অর্থাৎ চারি ঔন্স টিন ৩৲ টাকায়, আট ঔন্স টিন ৬৲ টাকায় এবং এক পৌণ্ড টিন ১২৲ টাকায় পাইতে পারিবেন কলিকাতার প্রধান২ ইউরোপীয় ও দেশীয় ঔষধ বিক্রেতাগণও এই ঔষধ বিক্রয় করিয়া থাকেন। উপরোক্ত দর ছাড়া চারি ঔন্স টিনের ।০, আট ঔন্স টিনের ৷৷০ ও এক পৌণ্ড টিনের ৸০ ডাক মাশুল দিতে হইবে।

---

## বঙ্গদেশের গবর্ণমেণ্টের সিন্‌কোনা আবাদে প্রস্তুত বিশুদ্ধ সল্‌ফেট অফ কুইনাইন।

১৮৯৬ সালের ১লা এপ্রিল হইতে এই কুইনাইনের নিম্নলিখিত মূল্য হইবে, যথা—

১ এক পৌণ্ড টিন ১৮৲ বা ডাক মাশুল সমেত ১৮৸০
॥ আধ ,, ,, ৯৲ ,, ,, ,, ,, ৯॥০
। শিকি ,, ,, ৪॥০ ,, ,, ,, ,, ৫৲

পরীক্ষা করিয়া দেখা গিয়াছে যে এই কুইনাইন অতি বিশুদ্ধরূপে প্রস্তুত করা হইয়াছে। এবং ইহা যে সিন্‌কোনাইন ও সিন্‌কোনীডাইন নামক অপকৃষ্ট ক্ষারের সহিত ইচ্ছাপূর্ব্বক মিশান হয় নাই তাহার গ্যারান্টী দেওয়া যাইতেছে। ইহা নগদ মূল্যে কেবল গবর্ণমেণ্টের কর্ম্মচারিগণের নিকট বিক্রয় করা যাইবে এবং কলিকাতার নিকটস্থ শিবপুরের কোম্পানির বাগানের সুপারিন্টেণ্ডেণ্টের নিকট পাওয়া যাইতে পারিবে।

---

## NOTICE.

*The 21st February 1883.*—The subscription to, and postage for, the *Bengali Gazette* will henceforward be at the following rates, payable in advance:—

*For the Mufassal.*

| | Rs. | A. | P. | |
|---|---|---|---|---|
| Entire Gazette ... ... ... | 10 | 0 | 0 | per annum. |
| Postage ... ... | 2 | 8 | 0 | ,, |
| Parts III, IV, V, and VI, containing the Acts and Bills of the Legislative Councils of India and Bengal ... ... ... | 4 | 0 | 0 | ,, |
| Postage ... ... | 1 | 0 | 0 | ,, |
| For a single copy— | | | | |
| Entire Gazette ... ... ... | 0 | 4 | 0 | |
| Postage ... ... | 0 | 1 | 0 | |
| Parts III, IV, V, and VI. .. ... | 0 | 1 | 0 | for 4 sheets or under with an additional charge of 1 anna for every 4 sheets in excess of 4. |
| Postage ... ... | 0 | 1 | 0 | |

*For Calcutta.*

The same rates as those of the mufassal, with the exception of the charge for postage.

E. N. Baker,
*Offg. Under-Secretary to the Govt. of Bengal.*

## বিজ্ঞাপন।

১৮৮৭ সাল ২১ ফেব্রুয়ারি।—বাঙ্গালা গবর্ণমেন্ট গেজেটের মূল্য ও ডাকমাশুল এই অবধি নিম্নলিখিত হারে অগ্রিম দিতে হইবে :—

মফঃসলে

| | | টাকা। |
|---|---|---|
| সম্পূর্ণ গেজেট ... ... ... | বৎসর | ১০৲ |
| ডাকমাশুল ... ... ... | ,, | ২৷৷০ |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড ( যাহাতে ভারতবর্ষের ও বঙ্গদেশের ব্যবস্থাপক সভার আইন ও আইনের পাণ্ডুলিপি থাকে ) ... .. ... | ,, | ৬৲ |
| ডাকমাশুল ... ... ... | ,, | ১৲ |
| সম্পূর্ণ একখানি গেজেটের মূল্য ... ... | ,, | ।০ |
| ডাকমাশুল ... ... ... | | ৴০ |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড ( প্রত্যেক ৪ পৃষ্ঠা বা তাহার ন্যূন সংখ্যক পৃষ্ঠার মূল্য) ... ... | | ৵০ ৪ পৃষ্ঠার উপর যত অধিক হয় তাহার প্রত্যেক ৪ পৃষ্ঠা প্রতি আর এক ২ আনা। |
| ডাকমাশুল ... ... ... ... | | ৴০ |

কলিকাতায়।

কলিকাতায় ও মফঃসলে সমান মূল্য, কলিকাতায় কেবল ডাকমাশুল লাগিবে না।

ই, এল, বেকার।

বঙ্গদেশের গবর্ণমেন্টের একটিং ছোট সেক্রেটরী।

---



---

## NOTICE.

In continuation of notice, dated the 20th November 1887, intimating that no copies of the *Calcutta Gazette* or of the *Bengalee Gazette* will be supplied unless the subscriptions to the same is prepaid.

NOTICE is further hereby given that the terms for the purchase of publications from and for all works done in the Bengal Secretariat Press for other than Government officer or offices under the control of Government officers are strictly cash.

In future no publication will be supplied, or advertisement, notice, &c., inserted in either of the Gazettes, except for the offices mentioned above, unless the cost thereof has been remitted to the Accountant, Bengal Secretariat.

Remittances in postage stamps should be accompanied by an addition of one anna in the Rupee on account of discount.

C. W. BOLTON,
*Under-Secretary to the Govt. of Bengal.*

*12th December 1882.*

---

NOTE.—*Rates of advertisements in the* CALCUTTA GAZETTE.

| | Rs. |
|---|---|
| Full page, per issue ... ... ... | 20 |
| Half ,, ,, ... ... ... | 10 |

Casual advertisement—4 annas per line.

## বিজ্ঞাপন।

কলিকাতা গেজেটের কিম্বা বাঙ্গালা গেজেটের মূল্য অগ্রিম দেওয়া না গেলে এই গেজেট দেওয়া যাইবে না, ১৮৮৭ সালের নবেম্বর মাসের ২০ তারিখের জ্ঞাপনপত্রাতিরিক্ত এই মর্ম্মের বিজ্ঞাপন প্রকাশ করা গেল।

গবর্ণমেন্টের কার্য্যালয় কিম্বা গবর্ণমেন্ট কর্তৃপক্ষদের কর্তৃত্বাধীন কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তি বাঙ্গাল সেক্রেটারিয়েট ছাপাখানা হইতে পুস্তকাদি ক্রয় করিতে চাহিলে কিম্বা উক্ত ছাপাখানায় কোন কর্ম্ম করাইতে চাহিলে তন্নিমিত্ত নগদ মূল্য দিতে হইবে এতদ্দ্বারা এই বিজ্ঞাপনও প্রকাশ করা গেল।

এই অবধি বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌণ্টান্টের নিকট অগ্রে মূল্য পাঠান না গেলে উপরোক্ত কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তিকে কোন পুস্তকাদি দেওয়া কিম্বা উক্ত কোন গেজেটে ইশতিহার কি বিজ্ঞাপন প্রভৃতি প্রকাশ করা যাইবে না।

মূল্যের নিমিত্ত ডাকের টিকিট পাঠান গেলে ডিস্কৌণ্ট বাদ দিবার জন্যে টাকার উপর আর ৵০ এক আনা পাঠাইতে হইবে।

সি, ডবলিউ বল্টন,
বঙ্গদেশের গবর্ণমেন্টের ছোট সেক্রেটরী।

১৮৮২ সালের ১২ ডিসেম্বর।

মন্তব্য।—কলিকাতা গেজেটে ইশতিহার প্রকাশ করিবার হার এই।—

| | টাকা। |
|---|---|
| পূরা এক পৃষ্ঠা একবার প্রকাশ করণের ... ... ... ... | ২০৲ |
| আধ পৃষ্ঠা ... ... ... | ১০৲ |
| কখন কখন ইশতিহার প্রকাশ করিতে হইলে একং পংক্তি ... ... ... | ।০ |

## FOR SALE AT THE BENGAL SECRETARIAT PRESS.

A digest of the Law of Landlord and Tenant in the provinces subject to the Lieutenant-Governor of Bengal, by C. D. Field, M.A., LL.D., of the Inner Temple, Barrister-at-Law, and of Her Majesty's Bengal Civil Service, District and Sessions Judge of Burdwan, Member of the Rent Commission.

Price Rs. 5 per copy.

Orders accompanied by remittances and 5 annas for packing and postage of each copy may be sent to the Accountant, Bengal Secretariat

*N.B.* – Copies are still available.

## বাঙ্গাল সেক্রেটারিয়েট যন্ত্রালয়ে বিক্রয়ার্থে আছে।

বারিষ্টার-আট-লা ও শ্রীশ্রীমতীর বঙ্গদেশের সিবিল সর্ব্বিসে নিযুক্ত বর্দ্ধমানের ডিষ্ট্রিক্ট ও সেশন জজ ও রেন্ট কমিশ্যনের মেম্বর, ইনর টেম্পলের শ্রীযুত সি, ডি, ফিলড, এম, এ, ও এল, এল, ডি সাহেবের প্রণীত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের শাসনাধীন প্রদেশের ভূম্যধিকারীর প্রজা বিষয়ক আইন সংহিতা।

একং খানি পুস্তকের মূল্য, ৫৲ পাঁচ টাকা।

কোন ব্যক্তি উক্ত পুস্তক ক্রয় করিতে চাহিলে বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌণ্টান্টের নিকট একং খানি পুস্তকের মূল্য এবং তাহা মোড়ক করিয়া ডাকে পাঠাইবার খরচ ।৵০ পাঁচ আনা পাঠাইবেন।

মন্তব্য।—উক্ত পুস্তক এখনও পাওয়া যাইতে পারে।

## বিজ্ঞাপন।

রাজকার্য্যোপলক্ষে বঙ্গদেশের মন্ত্রিসভার আইনের প্রয়োজন হইলে কলিকাতার স্প্ল্যানেড ওয়েষ্ট টৌন হালের ছাতায় স্থিত বঙ্গদেশের গবর্ণমেন্টের ব্যবস্থাপন কার্য্যবিভাগের আপিসে রেজিষ্টারের নামে শিরোনামা দিয়া প্রার্থনাপত্র পাঠাইতে হইবে।

উক্ত সকল আইনের পুস্তক কলিকাতার গবর্ণমেন্ট প্রেসে, থাকার স্পিঙ্ক কোম্পানির বাটীতে ক্রয় করিতে পাওয়া যায়।

বিজ্ঞাপন।

সাধারণকে এতদ্দ্বারা অবগত করা যাইতেছে যে ঢাকা জিলার অন্তর্গত মুন্সিগঞ্জের নিকট ধলেশ্বরী নদীর তটে প্রতি বৎসর যে কার্ত্তিক বারুণী মেলা হইয়া থাকে তাহা খৃষ্টীয় ১৮৯৬ সালের ২৫শে নবেম্বর অর্থাৎ বাঙ্গলা ১৩০৩ সালের ১১ই অগ্রহায়ণ তারিখে আরম্ভ হইয়া ১৮৯৭ সালের ৫ই জানুয়ারি তারিখ পর্য্যন্ত থাকিবে। ব্যবসায়ী ও বিক্রেতাগণ ও অন্যান্য ব্যক্তি এই ছয় সপ্তাহ কালের মধ্যে ক্রয় বিক্রয় করিতে পারিবেন।

জিলা বোর্ডের আপিস,
ঢাকা, ১৮৯৬ সাল, ২৪ সেপ্টেম্বর

কে, মহম্মদ আসগর,
চেয়ার ম্যানের পরিবর্ত্তে।

কলিকাতা প্রেসিডেন্সী জেল যন্ত্রালয়ে গবর্ণমেণ্টের জন্য শ্রীযুত জেম্‌স পেটী সাহেব কর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।

B 65a—20-10-96—1568—136

# Numb. 2987 [২৯৮৭]

• Registered No. 3







# গবর্ণমেণ্ট গেজেট।

TUESDAY, OCTOBER 27, 1896.

মঙ্গলবার, ১৮৯৬ সাল ২৭ অক্টোবর।

CONTENTS.



নির্ঘণ্ট।



## PART I.

### Resolutions, Orders and Notifications of the Government of India.

## প্রথম খণ্ড।

### ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের নির্দ্ধারণ, আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি।

# GOVERNMENT OF INDIA.

## FINANCE AND COMMERCE DEPARTMENT.

### NOTIFICATION.

STATISTICS, &c.

CUSTOMS.

*The 15th October 1896.*

*No. 4424 S.R.*—In exercise of the power conferred by section 23 of the Sea Customs Act, VIII of 1878, the Governor-General in Council is pleased to exempt from the import duty leviable thereon under No. 14 of Schedule IV of the Indian Tariff Act, VIII of 1894, as amended by Acts XVI of 1894 and III of 1896, machinery (and component parts thereof) for the generation of electricity to be used exclusively for purposes of lighting, namely dynamos and their connections with the prime movers.

J. F. FINLAY,

*Secy. to the Govt. of India.*

# ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

## রাজস্ব ও বাণিজ্য সম্পর্কীয় কার্য্যবিভাগ।

### বিজ্ঞাপন।

সংখ্যাদি সম্বলিত বিবরণ।

কষ্টম।

১৮৯৬ সাল ১৫ অক্টোবর।

৪৪২৪ এস্ আর নং।—মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব সামুদ্রিক কষ্টম বিষয়ক ১৮৭৮ সালের ৮ আইনের ২৩ ধারাক্রমে প্রদত্ত ক্ষমতা পরিচালন পূর্ব্বক কেবল মাত্র আলো করিবার নিমিত্ত যে তড়িৎ ব্যবহৃত হইবে সেই তড়িৎ উৎপাদনার্থ কল (এবং যেং অংশ লইয়া উহা গঠিত হয় সেইং অংশ) অর্থাৎ ডাইনামো এবং প্রাইম মুবরের সহিত উহা যদ্দারা সংযুক্ত হয় তাহা ১৮৯৪ সালের ১৬ এবং ১৮৯৬ সালের ৩ আইনদ্বারা সংশোধিত ভারতবর্ষীয় তারীফ বিষয়ক ১৮৯৪ সালের ৮ আইনের ৪র্থ তফসীলের ১৪ নং মতে উহার উপর যে আমদানীর মাসুল আদায় করা যাইতে পারে তাহা হইতে মুক্ত করিলেন।

জে, এফ্. ফিন্‌লে.

ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটরী।



# গবর্ণমেণ্ট গেজেট।

TUESDAY, OCTOBER 27, 1896.

মঙ্গলবার, ১৮৯৬ সাল ২৭ অক্টোবর।

## PART II.

Resolutions, Orders and Notifications by the Lieutenant-Governor of Bengal.

## দ্বিতীয় খণ্ড।

বঙ্গদেশের গবর্ণমেণ্টের নির্দ্ধারণ, আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি।

# ORDERS BY THE LIEUTENANT-GOVERNOR OF BENGAL.

## MARINE DEPARTMENT.

*Copy of a telegram dated the 13th October 1896 from the Government of Bombay to the Government of Bengal.*

Ambassador, Constantinople, telegraphs—Ten days' quarantine imposed on arrivals, Bombay.

*Copy of a telegram dated the 16th October 1896 from the Government of Bombay to the Government of Bengal.*

Resident, Bushire, telegraphs—Persian authorities have imposed quarantine on arrivals from Bombay.

*Copy of a telegram dated 14th October 1896 from the Government of Bombay to the Government of Bengal.*

Consul, Alexandria, telegraphs—Healthy ships for foreign destination permitted to pass through Canal in quarantine after satisfactory medical inspections admitted to free pratique after satisfactory medical inspection and disinfection of linen, &c., and change of water.

*Copy of a telegram dated 14th October 1896 from the Government of Bombay to the Government of Bengal.*

Quarantine imposed in Spain on all vessels sailed from Bombay after 10th September ast.

*Copy of a telegram dated the 17th October 1896 from the Government of Bombay to the Government of Bengal.*

British Consul, Goa, telegraphs—From yesterday five days' quarantine against passengers from Bombay arriving by rail or sea, same applies to passengers from south travelling by Shepherds steamers.

---

*The 20th October 1896.*

*No. 126Marine.*—With the previous sanction of the Governor-General in Council, the following rules for quarantine against plague have been made by the Lieutenant-Governor of Bengal in exercise of the power conferred by section 1, Act I of 1870.

These rules have effect as a temporary measure from 21st October 1896 in the Port of Calcutta:—

I. The Commander of every vessel, including buggalows or other native craft arriving from Bombay, shall, on arrival at the Sandheads, hoist a yellow flag, and indicate by signal the port from which she has come, and shall keep such flag and signal flying until permitted to take it down as hereinafter provided. The pilot on going alongside a vessel from Bombay shall direct the flag prescribed above to be hoisted if it has not already been done.

II. The Commander shall not, without first having obtained permission as hereinafter provided, allow any communication except orally with the shore or any other vessel or boat, excepting only with the boat supplying the Pilots* from the Pilot Brig, and in that case communication shall be limited to receiving on board the Pilot, his Leadsman, servant and baggage.

* *N.B.*—Pilotage is compulsory for all vessels over 100 tons in the Port of Calcutta.

III. If there is any case of sickness on board, and the Pilot has reason to believe that it is plague, he shall telegraph to the Port Officer from Saugor, and not proceed beyond Diamond Harbour without the permission of the Port Officer.

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আদেশ।

### মেরিণ বিভাগ।

বোম্বাই গবর্ণমেণ্টের নিকট হইতে বঙ্গদেশের গবর্ণমেণ্টের নিকট প্রেরিত ১৮৯৬ সালের ১৩ অক্টোবর তারিখের টেলিগ্রাফের প্রতিলিপি।

কন্‌ষ্টাণ্টিনোপলস্থ দূত টেলিগ্রাফ করিয়াছেন যে বোম্বাই হইতে আগত জাহাজের উপর দশ দিনের কারাণ্টাইন ধার্য্য হইয়াছে।

বোম্বাই গবর্ণমেণ্টের নিকট হইতে বঙ্গদেশের গবর্ণমেণ্টের নিকট প্রেরিত ১৮৯৬ সালের ১৬ অক্টোবর তারিখের টেলিগ্রাফের প্রতিলিপি।

বুসিরস্থ রেসিডেণ্ট টেলিগ্রাফ করিয়াছেন যে পারস্য দেশের কর্ত্তৃপক্ষগণ বোম্বাই হইতে আগত জাহাজের উপর ক্বারাণ্টাইন ধার্য্য করিয়াছেন।

বোম্বাই গবর্ণমেণ্টের নিকট হইতে বঙ্গদেশের গবর্ণমেণ্টের নিকট প্রেরিত ১৮৯৬ সালের ১৪ অক্টোবর তারিখের টেলিগ্রাফের প্রতিলিপি।

আলেক্‌জাণ্ড্রিয়াস্থ কন্সল টেলিগ্রাফ করিয়াছেন—চিকিৎসক দ্বারা সন্তোষজনক পরিদর্শনের পর বিদেশগামী সুস্থ জাহাজকে কারাণ্টাইনের নিয়মাধীনে খালের মধ্যে দিয়া যাইতে দেওয়া হইতেছে। চিকিৎসক দ্বারা সন্তোষজনক পরিদর্শনের এবং কাপড় প্রভৃতির রোগ সঞ্চারক শক্তি নষ্ট করণের এবং জল পরিবর্ত্তনের পর কূলের সহিত সংস্রব করিবার অনুমতি দেওয়া হইতেছে।

বোম্বাই গবর্ণমেণ্টের নিকট হইতে বঙ্গদেশের গবর্ণমেণ্টের নিকট প্রেরিত ১৮৯৬ সালের ১৪ অক্টোবর তারিখের টেলিগ্রাফের প্রতিলিপি।

বিগত ১০ই সেপ্টেম্বরের পর যত জাহাজ বোম্বাই ছাড়িয়া গিয়াছে তাহার উপর স্পেনে কারাণ্টাইন ধার্য্য হইয়াছে।

বোম্বাই গবর্ণমেণ্টের নিকট হইতে বঙ্গদেশের গবর্ণমেণ্টের নিকট প্রেরিত ১৮৯৬ সালের ১৭ অক্টোবর তারিখের টেলিগ্রাফের প্রতিলিপি।

গোয়াস্থ বৃটিশ কন্সল টেলিগ্রাফ করিয়াছেন—গত কল্য হইতে সমুদ্রপথে বা রেলপথে বোম্বাই হইতে আগত আরোহীদিগের বিরুদ্ধে ৫ দিনের ক্বারাণ্টাইন ধার্য্য হইয়াছে। সেপার্ড ষ্টীমার করিয়া দক্ষিণ হইতে আগত আরোহীদিগের সম্বন্ধেও ঐ নিয়ম খাটিবে।

১৮৯৬ সাল ২০শে অক্টোবর।

১২৬ নং মেরিণ।—বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব অগ্রে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের অনুমতি গ্রহণ পূর্ব্বক ১৮৭০ সালের ১ আইনের ১ ধারাক্রমে প্রদত্ত ক্ষমতা পরিচালন করিয়া মড়ক সম্বন্ধে নিম্নলিখিত ক্বারাণ্টাইন বিধি প্রণয়ন করিয়াছেন:—

উক্ত বিধি ১৮৯৬ সালের ২১শে অক্টোবর তারিখ হইতে কিয়ৎ কালের জন্য কলিকাতা বন্দরে ফলবৎ হইবে।

১। বোম্বাই হইতে আগত বগালো ও অন্যান্য দশীয় জাহাজ সমেত প্রত্যেক জাহাজের কাপ্তান গঙ্গাসাগরে পঁহুছিলে হলদে নিশান তুলিবেন ও জাহাজ যে বন্দর হইতে আসিয়াছে সিগ্‌ন্যাল দ্বারা তাহা জানাইবেন। পশ্চাল্লিখিত বিধান মতে উক্ত নিশান ও সিগ্‌ন্যাল নামাইবার অনুমতি না পাইলে তাহা উড্ডীয়মান রাখিবেন। আড়কাটী সাহেব বোম্বাই হইতে আগত জাহাজের পার্শ্বে গিয়া উপরের নির্দ্দিষ্ট নিশান তোলা না দেখিলে তাহা তুলিবার আদেশ করিবেন।

২। উক্ত কাপ্তান প্রথমে পশ্চাল্লিখিত বিধানক্রমে অনুমতি না পাইয়া তীরের সহিত কিম্বা আড়কাটীর জাহাজ হইতে আড়কাটী * যোগাইয়া দেওয়া বোট ছাড়া অন্য কোন জাহাজের বা বোটের সহিত মৌখিক ভিন্ন কোনরূপ সংস্রব করিতে দিবেন না। উক্ত স্থলেও জাহাজে আড়কাটী, তাহার সুকানী, চাকর ও বস্তা গ্রহণ পর্য্যন্ত সংস্রব থাকিবে।

* মন্তব্য। কলিকাতা বন্দরে ১০০ টনের অধিক সকল জাহাজের আড়কাটী লইতেই হইবে।

৩। জাহাজে কোন ব্যক্তি পীড়িত থাকিলে, সেই পীড়া মড়ক বলিয়া যদি আড়কাটীর বিশ্বাস করিবার কারণ থাকে তাহা হইলে তিনি বন্দরের কর্ত্তৃপক্ষের নিকট সাগর হইতে টেলিগ্রাম করিবেন ও বন্দরের কর্ত্তৃপক্ষের অনুমতি বিনা কজ্জাগাছির ওদিকে যাইবেন না।

IV. If the Pilot has no reason to believe that there is any one suffering from plague on board, he shall bring the vessel up the river to Mateeabrooj, and shall anchor it there till the Health Officer has visited it.

V. The Health Officer, as soon as he has received information of the arrival of the vessel at Mateeabrooj, shall visit it, and ascertain by enquiry from the Commander or the Medical Officer on board, or other sources of information, whether any person on board is suffering or has suffered from plague.

VI. If the Health Officer is satisfied that no one is suffering from plague, or has suffered from plague since the vessel left Bombay, and if the vessel has been allowed pratique at any intermediate port including Colombo, he shall allow the passengers to land, but shall detain the vessel at Mateeabrooj till such measures have been taken for the disinfection of the mails and cargo and hold as he may consider necessary.

VII. When he is satisfied that the necessary measures have been taken for the disinfection of the mails, cargo and hold, he shall allow the mails and cargo to be landed, and shall by writing under his hand, to be delivered to the Commander, permit such vessel to haul down the yellow flag, and to proceed upwards in the Port, and to hold free communication with the shore and with vessels and boats in Port.

VIII. If the vessel has not been allowed pratique at Colombo or other intermediate ports, or if through her not carrying a qualified Medical Officer, or for other reasons, the Health Officer is not satisfied that no one on board has suffered during the voyage from plague, he shall direct the Commander to take the vessel to the quarantine anchorage at Mateeabrooj or elsewhere duly appointed by the Port Officer, there to remain for a period of eight days from the date of arrival in harbour. The Health Officer shall also direct the Commander to prohibit, during the period for which the vessel remains at the quarantine anchorage as aforesaid, all communication, except such as is hereinafter provided for, between such vessel and the shore or other vessels or boats in the harbour.

IX. If the Health Officer, as the result of the enquiry made under paragraph V above, shall have reason to believe, at the time when the vessel arrives in the harbour, that any person on board is suffering from plague, or if during the time the ship is in quarantine at Mateeabrooj under Rule VIII, any case of the disease breaks out, he shall direct the Commander to take the vessel to the quarantine anchorage at Diamond Harbour or elsewhere duly appointed by the Port Officer, there to remain for a period of fifteen days from the day of arrival in the harbour; and shall further direct that during such fifteen days, intercourse between the vessel detained under this Rule, or Rule III, and the shore or other vessels or boats in the harbour, shall be prohibited as provided in Rule II.

X. If during the period a vessel is at the quarantine anchorage aforesaid, any case or cases of plague should occur on board, the said vessel shall remain in quarantine for a period of fifteen days from the date of the last case occurring, and be subject to all the prohibitions provided for in Rule IX.

XI. When any vessel has been placed in quarantine as aforesaid, the Health Officer may direct the removal of so many of the passengers and crew as may not be suffering from illness, and whose services may not be required on board the vessel, to such particular spots as may from time to time be selected by the Port Officer as places of quarantine, there to remain for a period of eight days if under Rule VIII, or if the vessel has been placed in quarantine for fifteen days, for a period of fifteen days. If a case of plague occurs among such passengers and crew during any such period, they shall remain in a place of quarantine for a period of fifteen days from the date of the occurrence of the last case of such illness.

XII. It will be the duty of the Port Officer to facilitate the conveyance to all vessels in quarantine of such supplies of provisions, stores and other articles as may be required by those on board. Such supplies will be placed on the boats of the vessels in quarantine, to be subsequently removed by members of their crews.

A. D. McArthur, *Colonel*, R.E.,
*Secy. to the Govt. of Bengal.*

৪। জাহাজে কোন ব্যক্তি মড়কাক্রান্ত হইয়াছে বলিয়া আড়কাটীর বিশ্বাস করিবার কারণ না থাকিলে, তিনি মেটিয়াব্রুজ পর্য্যন্ত নদীর উজান জাহাজ আনিবেন, ও স্বাস্থ্যসংক্রান্ত কর্ত্তৃপক্ষ না দেখা পর্য্যন্ত তথায় নজর করিয়া থাকিবেন।

৫। স্বাস্থ্যসংক্রান্ত কর্ত্তৃপক্ষ মেটিয়াব্রুজে জাহাজ পঁহুছিবার সংবাদ পাইবামাত্র, তথায় গিয়া জাহাজ দেখিবেন এবং জাহাজে কোন ব্যক্তি মড়কাক্রান্ত আছে কি না ও হইয়াছিল কি না জাহাজস্থ কাপ্তানের কিম্বা চিকিৎসকের নিকট অনুসন্ধান করিয়া বা অন্যসূত্রে জানিয়া তাহা নির্ণয় করিবেন।

৬। স্বাস্থ্য সংক্রান্ত কর্ত্তৃপক্ষের যদি এমত প্রতীতি হয় যে কোন ব্যক্তি মড়কাক্রান্ত নাই কিম্বা জাহাজ বোম্বাই হইতে ছাড়া অবধি মড়কাক্রান্ত হয় নাই এবং কলম্ব বা অপর কোন পথিমধ্যস্থ বন্দরে অন্যান্য জাহাজের ও কূলের সহিত সংস্রব রাখিবার অনুমতি পাইয়াছিল তাহা হইলে তিনি আরোহী-দিগকে নামাইয়া দিতে অনুমতি দিবেন, কিন্তু ডাকের, মালের ও খোলের রোগ বিস্তার শক্তি নিবারণার্থ তিনি যেরূপ সতর্কতা অবলম্বন করা আবশ্যক বোধ করেন তাহা না করা পর্য্যন্ত মেটিয়াব্রুজে জাহাজ আটক করিয়া রাখিবেন।

৭। ডাকের, মালের ও খোলের রোগ বিস্তার শক্তি নিবারণার্থ যেরূপ সতর্কতা অবলম্বন করা আবশ্যক তাহা করা গিয়াছে তাঁহার এরূপ প্রতীতি জন্মিলে তিনি ডাক ও মাল নামাইয়া দিবার আদেশ করিবেন এবং জাহাজের হলদে নিশান নামাইয়া বন্দরে যাইতে ও কূলের সহিত ও বন্দরস্থ জাহাজের ও বোটের সহিত অবাধে সংস্রব করিতে তিনি স্বহস্তে অনুমতি লিখিয়া কাপ্তানকে দিবেন।

৮। কলম্বো কিম্বা পথিমধ্যস্থ অপর কোন বন্দরে এই জাহাজ যদি কূলের কিম্বা অন্যান্য জাহাজাদির সহিত সংস্রব করিবার অনুমতি না পাইয়া থাকে, কিম্বা তাহাতে যদি উপযুক্ত চিকিৎসক না লওয়া অথবা অন্য কোন কারণ প্রযুক্ত স্বাস্থ্য সংক্রান্ত কর্ত্তৃপক্ষের এ প্রতীতি না হয় যে, জাহাজস্থ কোন ব্যক্তি সমুদ্রযাত্রা কালের মধ্যে মড়কাক্রান্ত হয় নাই তাহা হইলে কারাণ্টাইন সূত্রে নজর করিয়া থাকিবার নিমিত্ত মেটিয়াব্রুজে বা অন্যত্র বন্দরে কর্ত্তৃপক্ষ কর্ত্তৃক যথাযথভাবে যে স্থান নির্দ্দিষ্ট হয় সেই স্থানে তিনি কাপ্তানকে জাহাজ লইয়া যাইবার আদেশ করিবেন। বন্দরে আগমনের তারিখ অবধি আট দিন কাল সেই স্থানে থাকিতে হইবে। ঐ জাহাজ যতকাল পূর্ব্বোক্ত কারাণ্টাইন সূত্রে নজর করিবার স্থানে থাকে ততকাল ঐ জাহাজ এবং কূল ও বন্দরস্থ অন্যান্য জাহাজ ও বোটের মধ্যে নিম্নে যাহার বিধান করা গেল তদ্ভিন্ন সর্ব্বপ্রকার সংস্রব নিষেধ করিবার নিমিত্ত স্বাস্থ্য সংক্রান্ত কর্ত্তৃপক্ষ কাপ্তানকে আদেশ করিবেন।

৯। বন্দরে জাহাজ উপনীত হইবার সময়ে পূর্ব্বোক্ত ৫ দফামতে কৃত অনুসন্ধানের ফলস্বরূপ স্বাস্থ্যসংক্রান্ত কর্ত্তৃপক্ষের যদি এরূপ বিশ্বাস করিবার কারণ থাকে যে জাহাজস্থ কোন ব্যক্তি তখন মড়কাক্রান্ত আছে কিম্বা জাহাজ ক্বারাণ্টাইন সূত্রে ৮ ধারামতে মেটিয়াব্রুজে নজর করিয়া থাকিবার সময়ে যদি কেহ মড়কাক্রান্ত হয় তাহা হইলে তিনি কলাগাছীতে বা অন্যত্র ক্বারাণ্টাইনসূত্রে নজর করিয়া থাকিবার যে স্থান বন্দরের কর্ত্তৃপক্ষদ্বারা যথাযথভাবে নির্দ্দিষ্ট হয় সেই স্থানে বন্দরে উপনীত হইবার তারিখ হইতে পনর দিন কাল থাকিবার জন্য কপ্তানকে আদেশ করিবেন এবং ইহাও আদেশ করিবেন যে, এই ধারা বা ৭ ধারামতে আটক রাখা জাহাজের এবং কূলের কিম্বা বন্দরস্থ অপরাপর জাহাজের ও নৌকার মধ্যে সংস্রব ২ ধারার বিধানমতে উক্ত পনর দিন কাল নিষিদ্ধ হইবে।

১০। ক্বারাণ্টাইনসূত্রে নজর করিয়া থাকিবার পূর্ব্বোক্ত স্থানে কোন জাহাজ থাকিবার সময়ে ঐ জাহাজে কোন ব্যক্তি মড়কাক্রান্ত হইলে শেষ ব্যক্তির পীড়ার তারিখ হইতে পনর দিন কাল উক্ত জাহাজের ক্বারা-ণ্টাইনের নিয়মাধীনে থাকিতে হইবে এবং ৯ ধারার নির্দ্দিষ্ট সমুদয় নিষেধ মান্য করিতে হইবে।

১১। পূর্ব্বোক্তরূপে কোন জাহাজ ক্বারাণ্টাইনের নিয়মাধীনে স্থাপিত হইলে যত জন আরোহী ও মাল্লা পীড়িত হয় নাই ও যাহাদিগকে কর্ম্ম করণার্থ জাহাজে রাখিবার প্রয়োজন নাই, তাহাদিগকে বন্দরের কর্ত্তৃপক্ষ ক্বারাণ্টাইনের স্থান বলিয়া সময়েং যেং বিশেষ স্থান নির্ব্বাচন করেন সেইং স্থানে লইয়া যাইতে স্বাস্থ্য সংক্রান্ত কর্ত্তৃপক্ষ আদেশ করিতে পারিবেন। জাহাজ সম্বন্ধে ৮ ধারার বিধান খাটান গিয়া থাকিলে তথায় তাহাদের আট দিন কাল থাকিতে হইবে। জাহাজ যদি পনর দিন কাল ক্বারাণ্টাইনের নিয়মাধীনে স্থাপিত হইয়া থাকে তাহা হইলে পনর দিন কাল থাকিতে হইবে। উক্ত কালের মধ্যে উক্ত আরোহী ও মাল্লাদের মধ্যে কেহ মড়কাক্রান্ত হইলে, শেষ ঐরূপ পীড়া হইবার তারিখ অবধি পনর দিন কাল তাহাদের ক্বারাণ্টাইন করিবার কোন স্থানে থাকিতে হইবে।

১২। যে সকল জাহাজ ক্বারাণ্টাইনের নিয়মাধীনে থাকে সেই সকল জাহাজস্থ ব্যক্তিদের প্রয়োজনমত খাদ্য ও অন্যান্য দ্রব্য উক্ত সকল জাহাজে লইয়া যাইবার সুবিধা করিয়া দেওয়া বন্দরের কর্ত্তৃপক্ষের কর্ত্তব্য। ক্বারাণ্টাইনের অধীন জাহাজের বোটে ঐ দ্রব্য রক্ষিত হইবে ও পরে মাল্লারা তাহা উঠাইয়া লইয়া যাইবে।

এ, ডি, ম্যাক্‌ আর্থর, কর্ণেল, আর, ই,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

*Copy of a telegram dated the 19th October 1896 from the Chief Commissioner of Burma to the Government of Bengal.*

309. Eight days' quarantine imposed at Rangoon against Bombay arrivals: pratique at Colombo and other British Ports recognised.

---

*The 20th October 1896.*

*No. 128 Marine.*—The following Notification No. 4502, dated the 12th October 1896, issued by the Government of Bombay, is republished for general information.

A. D. McArthur *Colonel*, R.E.,
*Secy. to the Govt. of Bengal.*

NOTIFICATION.

General Department.

*Bombay Castle, 12th October 1896.*

*No. 4502.*—In exercise of the power conferred by Act I of 1870, the following Rules for quarantine against plague have been made by the Government of Bombay, with the previous sanction of the Governor-General in Council: they have effect from the 3rd instant in the Ports of Aden, Perim and the Somali Coast as a temporary measure:—

I.—The Commander of every vessel, including buggalows or other native craft, arriving at Aden, Perim and the Somali Coast from Assyr between Lith and Lohaja shall, before entering the harbour, hoist a yellow flag (or if entering a port at night time, show whatever quarantine light signals are customary in the port) and indicate by signal the port from which such vessel has come, and shall keep such flag and signals flying until permitted to take them down as hereinafter provided. The pilot on going alongside a vessel from Assyr between Lith and Lohaja shall direct the flag prescribed above to be hoisted, if it has not already been done.

II.—Such Commander shall not, without first having obtained permission as hereinafter provided, allow any communication, except orally, with the shore or any other vessel or boat, excepting with the boat supplying pilots, and in that case communication shall be limited to receiving on board the pilot, his servant and baggage.

III.—On any such arrival being signalled, the Health Officer of the Port shall, as soon as possible, go alongside the vessel and ascertain by enquiry from the Commander whether any person on board is suffering, or has during the voyage suffered, from plague, and if the Health Officer is satisfied by such enquiry that no person on board is suffering, or during the voyage has suffered, from plague, and if the ship carries a qualified Medical Officer, quarantine shall be dispensed with, and pratique granted.

If the vessel does not carry a qualified Medical Officer, he shall direct the Commander to take the vessel to the quarantine anchorange duly appointed and notified by the Resident, and there to remain for a period of eight clear days from the date of arrival in the harbour. The Health Officer shall also direct the Commander to prohibit, during the period for which the vessel remains at the quarantine anchorange as aforesaid, all communication, except such as is hereinafter provided for, between such vessel and the shore or other vessels and boats in the harbour.

ব্রহ্মদেশের চীফ্ কমিশনর সাহেবের নিকট হইতে বঙ্গদেশের গবর্ণমেণ্টের নিকট প্রেরিত ১৮৯৬ সালের ১৯ অক্টোবর তারিখের টেলিগ্রাফের প্রতিলিপি।

৩০১। বোম্বাই হইতে আগত জাহাজের বিরুদ্ধে রেঙ্গুনে আট দিনের কোয়ারান্টাইন ধার্য্য করা হইয়াছে। কলম্বো ও অপরাপর বৃটিশ বন্দরে কূলের সহিত সংস্রব করিবার যে অনুমতি প্রদত্ত হয় তাহা গ্রাহ্য করা হয়।

---

১৮৯৬ সাল ২০ অক্টোবর।

১২৮ নং মেরিণ। বোম্বাই গবর্ণমেণ্ট কর্ত্তৃক প্রকাশিত ১৮৯৬ সালের ১২ অক্টোবর তারিখের ৪৫০২ নং নিম্নলিখিত বিজ্ঞাপনটী সাধারণের অবগতির নিমিত্ত পুনঃ প্রকাশিত হইল।

এ, ডি, ম্যাক্ আর্থর, কর্ণেল, আর, ই,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

বিজ্ঞাপন।

জেনরল ডিপার্টমেণ্ট।

বোম্বাই ক্যাসল, ১৮৯৬ সাল ১২ অক্টোবর।

৪৫০২ নং। ১৮৭০ সালের ১ আইনক্রমে প্রদত্ত ক্ষমতা পরিচালন পূর্ব্বক বোম্বাই গবর্ণমেণ্ট অগ্রে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের অনুমতি গ্রহণ করিয়া মড়কের বিরুদ্ধে নিম্নলিখিত কারান্টাইন বিধি প্রণয়ন করিলেন। ঐ বিধি এই মাসের ৭ তারিখ হইতে কিয়ৎকালের নিমিত্ত এডেন ও পেরিম বন্দরে ও সোমালি সমুদ্র তটের বন্দর সমূহে কার্য্যকর হইয়াছে:—

১। লিথ ও লোহাজার মধ্যবর্ত্তী আসির হইতে এডেন ও পেরিম বন্দরে ও সোমালি সমুদ্র তীরের বন্দর সমূহে আগত বগালো ও অন্যান্য দেশীয় জাহাজ সমেত প্রত্যেক জাহাজের কাপ্তান বন্দরে প্রবেশ করিবার পূর্ব্বে একটী হরিদ্রা বর্ণের নিশান তুলিয়া দিবেন কিম্বা রাত্রিকালে বন্দরে প্রবেশ করিলে সেই বন্দরে কারান্টাইন সংক্রান্ত যে আলোকের সিগ্‌নাল প্রদর্শিত করার রীতি থাকে সেই সিগ্‌নাল প্রদর্শিত করাইবেন এবং উক্ত জাহাজ যে বন্দর হইতে আসিয়াছে সিগ্‌নেল দ্বারা তাহা জানাইবেন এবং পশ্চাল্লিখিত বিধানমতে ঐ নিশান বা সিগ্‌নেল নামাইয়া লইবার অনুমতি না পাইলে তাহা উত্তীয়মান রাখিবেন। আড়কাটী লিথ্ ও লোহাজার মধ্যবর্ত্তী আসির হইতে আগত জাহাজের পার্শ্বে গিয়া উপরিনির্দ্দিষ্ট নিশান তোলা না দেখিলে তাহা তুলিয়া দিবার আদেশ করিবেন।

২। উক্ত কাপ্তান পশ্চাল্লিখিত বিধানক্রমে অনুমতি না পাইলে কূলের সহিত কিম্বা আড়কাটীর বোট ভিন্ন অন্য কোন জাহাজ বা বোটের সহিত মৌখিক ভিন্ন অন্য কোনরূপ সংস্রব করিতে দিবেন না এবং উক্ত স্থলেও আড়কাটীকে এবং তাঁহার চাকর ও দ্রব্যাদি জাহাজে তুলিয়া লওয়া ভিন্ন অন্য কোনরূপ সংস্রব করিতে পারা যাইবে না।

৩। ঐরূপ কোন জাহাজের আগমনের সিগ্‌নেল করা গেলে বন্দরের স্বাস্থ্য সংক্রান্ত কর্ত্তৃপক্ষ যত শীঘ্র সম্ভব ঐ জাহাজের পার্শ্বে যাইবেন এবং জাহাজে কোন ব্যক্তি মড়কাক্রান্ত আছে কি না কিম্বা যাত্রার মধ্যে মড়কাক্রান্ত হইয়াছিল কি না ইহা কাপ্তানের নিকট অনুসন্ধান করিয়া জানিবেন এবং স্বাস্থ্য সংক্রান্ত কর্ত্তৃপক্ষের যদি ঐ অনুসন্ধানে এরূপ প্রতীতি জন্মে যে জাহাজে কোন লোক মড়কাক্রান্ত নাই কিম্বা যাত্রার মধ্যে মড়কাক্রান্ত হয় নাই এবং জাহাজে যদি উপযুক্ত ডাক্তার থাকে তাহা হইলে জাহাজকে কারান্টাইন হইতে নিষ্কৃতি দেওয়া যাইবে এবং কূলের সহিত সংস্রব করিবার অনুমতি দেওয়া যাইবে।

জাহাজে যদি উপযুক্ত ডাক্তার না থাকে তাহা হইলে তিনি কাপ্তানকে রেসিডেণ্ট সাহেব কর্ত্তৃক যথারীতি নিরূপিত ও বিজ্ঞাপিত কারান্টাইনসূত্রে নঙ্গর করিয়া থাকিবার স্থানে জাহাজ লইয়া গিয়া বন্দরে আগমনের তারিখ হইতে পুরা আট দিন কাল তথায় থাকিবার আদেশ করিবেন স্বাস্থ্য সংক্রান্ত কর্ত্তৃপক্ষ কাপ্তানকে আরো এই আদেশ করিবেন যে যত দিন জাহাজ কারান্টাইনসূত্রে নঙ্গর করিয়া থাকিবার পূর্ব্বোক্ত স্থানে থাকিবে ততদিন যেন তিনি ঐ জাহাজের এবং কূল ও বন্দরস্থ অন্যান্য জাহাজ ও বোটের মধ্যে নিম্নে যেরূপ সংস্রবের বিধান করা গেল তদ্ভিন্ন অপর সর্ব্বপ্রকার সংস্রব নিষেধ করিয়া দেন।

IV.—If the Health Officer, as the result of the enquiry made under paragraph III above, shall have reason to believe at the time when the vessel arrives in the harbour that any person on board is suffering, or during the voyage has suffered, from plague, he shall direct the Commander to take the vessel to the quarantine anchorage as aforesaid, and there to remain for a period of fifteen days from the day of arrival in the harbour; and shall further direct that during such fifteen days' intercourse between the said vessel and the shore or other vessels and boats in the harbour shall be prohibited as provided in Rule III.

V.—If during the period a vessel is at the quarantine anchorage aforesaid any case or cases of plague should occur on board, the said vessel shall remain in quarantine for a period of fifteen days from the date of termination of the last case either by death, recovery or removal from the vessel, and be subject to all the prohibitions provided for in Rules III and IV.

VI.—When any vessel has been placed in quarantine as aforesaid, the Health Officer may direct the removal of so many of the passengers and crew as may not be suffering from illness, and whose services may not be required on board the vessel, to such particular spots as may from time to time be selected by the Resident as places of quarantine, there to remain for a period of eight days, or if the vessel has been placed in quarantine for fifteen days, for a period of fifteen days. If a case of plague occurs among such passengers and crew during any such period, they shall remain in a place of quarantine for a period of fifteen days from the date of the occurrence of the last case of such illness.

VII.—Any mails or cargo which may be brought by any vessel so arriving shall be landed under such precautions as the Health Officer may deem necessary to prevent the spread of the disease.

VIII.—It will be the duty of the Port Officer to facilitate the conveyance to all vessels in quarantine of such supplies of provisions, stores and other articles as may be required by those on board. Such supplies will be placed on the boats of the vessels in quarantine, to be subsequently removed by members of their crews.

IX.—All vessels arriving at Aden, Perim and the Somali Coast, which may have communicated with vessels coming from Assyr between Lith and Lohaja, shall be subjected to the same rules as vessels arriving at Aden, Perim and the Somali Coast from Assyr between Lith and Lohaja.

By order of His Excellency the Right Honourable the Governor in Council,

J. DeC. Atkins,
*Secretary to the Government.*

৪। উপরিলিখিত ৩ পারাগ্রাফানুসারে অনুসন্ধান করিয়া স্বাস্থ্য সংক্রান্ত কর্ম্মচারির যদি জাহাজ বন্দরে উপস্থিত হইবার সময় এরূপ বিশ্বাস করিবার কারণ থাকে যে জাহাজে কোন ব্যক্তি মড়কাক্রান্ত আছে কিম্বা সমুদ্র যাত্রার মধ্যে মড়কাক্রান্ত হইয়াছিল তাহা হইলে তিনি কাপ্তানকে জাহাজ কারাণ্টাইন সূত্রে নজর করিয়া থাকিবার পূর্ব্বোক্ত স্থানে লইয়া গিয়া তথায় বন্দরে উপনীত হইবার তারিখ হইতে পুরা পনর দিন কাল থাকিবার আদেশ করিবেন এবং ইহাও আদেশ করিবেন যে, উক্ত পনর দিন কালের মধ্যে উক্ত জাহাজের এবং কূল ও বন্দরস্থ অপরাপর জাহাজ ও বোটের মধ্যে সংস্রব ৩ বিধির বিধানানুসারে নিষিদ্ধ হইবে।

৫। কারাণ্টাইন সূত্রে নজর করিয়া থাকিবার পূর্ব্বোক্ত স্থানে কোন জাহাজ থাকিবার সময়ে ঐ জাহাজে কোন ব্যক্তি মড়কাক্রান্ত হইলে মৃত্যু, আরোগ্য বা জাহাজ হইতে স্থানান্তরিতকরণ দ্বারা শেষ ব্যক্তির পীড়ার অবসানের তারিখ হইতে পনর দিন কাল উক্ত জাহাজের কারাণ্টাইনের নিয়মাধীনে থাকিতে হইবে এবং ৩ ও ৪ বিধির নির্দ্দিষ্ট সমুদয় নিষেধ মান্য করিতে হইবে।

৬। পূর্ব্বোক্তরূপে কোন জাহাজ কারাণ্টাইনের নিয়মাধীনে স্থাপিত হইলে যতজন আরোহী ও মাল্লা পীড়িত হয় নাই ও যাহাদিগকে কর্ম্ম করণার্থ জাহাজে রাখিবার প্রয়োজন নাই তাহাদিগকে রেসিডেণ্ট সাহেব কারাণ্টাইনের স্থান বলিয়া সময়ে২ যেং বিশেষ স্থান নির্ব্বাচন করেন সেই সেই স্থানে লইয়া যাইতে স্বাস্থ্য সংক্রান্ত কর্তৃপক্ষ আদেশ করিতে পারিবেন। তথায় তাহাদের আট দিন কাল এবং জাহাজ যদি পনর দিনের নিমিত্ত কারাণ্টাইনের নিয়মাধীনে স্থাপিত হইয়া থাকে তাহা হইলে পনর দিন কাল থাকিতে হইবে। উক্ত কালের মধ্যে উক্ত আরোহী ও মাল্লাদের মধ্যে কেহ মড়কাক্রান্ত হইলে, শেষ ঐরূপ পীড়া হইবার তারিখ হইতে পনর দিন তাহাদের কারাণ্টাইন করিবার কোন স্থানে থাকিতে হইবে।

৭। উক্তরূপে আগত কোন জাহাজে যে ডাক বা মাল আনীত হয় তাহা স্বাস্থ্যসংক্রান্ত কর্তৃপক্ষ রোগের বিস্তার নিবারণার্থ যেরূপ সতর্কতা অবলম্বন করা আবশ্যক বোধ করেন তদধীনে নামান যাইবে।

৮। যে সকল জাহাজ কারাণ্টাইনের নিয়মাধীনে থাকে সেই সকল জাহাজস্থ ব্যক্তিদের প্রয়োজনমত খাদ্য ও অন্যান্য দ্রব্য উক্ত সকল জাহাজে লইয়া যাইবার সুবিধা করিয়া দেওয়া বন্দরের কর্তৃপক্ষের কর্ত্তব্য। কারাণ্টাইনের অধীন জাহাজের বোটে ঐ দ্রব্য রক্ষিত হইবে ও পরে মাল্লারা তাহা উঠাইয়া লইয়া যাইবে।

৯। এদন, পেরিম ও সোমালি সমুদ্রতটে আগত যে সকল জাহাজ লিথ্ ও লোহাজার মধ্যবর্ত্তী আসির হইতে আগত জাহাজের সহিত সংস্রব রাখিয়াছে সে সকল জাহাজের লিথ্ ও লোহাজার মধ্যবর্ত্তী আসির হইতে এদন, পেরিম ও সোমালি সমুদ্রতটে আগত জাহাজের ন্যায় নিয়মাধীনে থাকিতে হইবে।

মন্ত্রিসভাধিষ্ঠিত মহিমবর প্রকৃত মান্যবর শ্রীযুত গবর্ণর সাহেবের আজ্ঞাক্রমে,

জে, ডীক, এটকিন্স,
গবর্ণমেণ্টের সেক্রেটরী।



# গবর্ণমেণ্ট গেজেট।

মঙ্গলবার, ১৮৯৬ সাল ২৭ অক্টোবর।

## চতুর্থ খণ্ড।

ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইনের পাণ্ডুলিপি।

## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যবস্থা বিভাগ।

নিম্নলিখিত আইনের পাণ্ডুলিপিখানি ১৮৯৬ সালের ১লা অক্টোবর তারিখে আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের মন্ত্রিসভায় উপস্থিত করা হইয়াছিল।

১৮৯৬ সালের ২৫ নম্বর।

গবর্ণমেণ্টের ও অপর প্রবিডেণ্ট ফণ্ড সম্বন্ধীয় আইন সংশোধন করণার্থ আইনের পাণ্ডুলিপি।

গবর্ণমেণ্টের ও অপর প্রবিডেণ্ট ফণ্ড সম্বন্ধীয় আইন সংশোধিত করা বিহিত। অতএব এতদ্দ্বারা নিম্নলিখিতমত বিধান করা গেল।—

নাম, ব্যাপ্তি ও আরম্ভের কথা। ১ ধারা। (১) এই আইনটিকে প্রবিডেণ্ট ফণ্ড বিষয়ক ১৮৯৬ সালের আইন বলা যাইতে পারিবে।

(২) ইহা সমস্ত বৃটিষ ভারতবর্ষে প্রচলিত হইবে, এবং

(৩) ইহা অবিলম্বে আমলে আসিবে।

অর্থনির্দ্দেশের কথা। ২ ধারা। এই আইনে—

(১) "প্রবিডেণ্ট ফণ্ড" বলিতে যে ফণ্ডে কোন বা কোন কোন শ্রেণীর চাকরদের চাঁদা বা আমানতী টাকা গৃহীত হইয়া তাহাদের প্রত্যেক ব্যক্তির হিসাবে রক্ষিত হয় সেই ফণ্ডকে এবং ঐ ফণ্ডের বিধি অনুসারে ঐ চাঁদা বা আমানতী টাকা সম্বন্ধে কোন অর্থসাহায্য জমা করা হইলে কিম্বা সুদ উৎপন্ন হইলে সেই অর্থসাহায্য ও সুদকেও বুঝাইবে।

(২) ভারতবর্ষের গবর্ণমেণ্টের কোন বা কোন কোন শ্রেণীর চাকরদের উপকারার্থ ঐ গবর্ণমেণ্টের অনুমতিক্রমে যে প্রবিডেণ্ট ফণ্ড স্থাপিত হয় "গবর্ণমেণ্টের প্রবিডেণ্ট ফণ্ড" বলিতে সেই প্রবিডেণ্ট ফণ্ডকে বুঝাইবে।

(৩) ভারতবর্ষের গবর্ণমেণ্টের কিম্বা যে কোন কোম্পানি পার্লেমেণ্টের বিশেষ কোন আইন অনুসারে কিম্বা ভারতবর্ষের গবর্ণমেণ্টের সহিত চুক্তি অনুসারে বৃটিষ ভারতবর্ষে কোন রেলওয়ের কার্য্য নির্ব্বাহ করেন সেই কোম্পানির অনুমতিক্রমে ঐ রেলওয়ের বা ঐ রেলওয়ে সংক্রান্ত কোন বা কোন কোন শ্রেণীর চাকরদের উপকারার্থ যে প্রবিডেণ্ট ফণ্ড স্থাপিত হয় "রেলওয়ে প্রবিডেণ্ট ফণ্ড" বলিতে সেই প্রবিডেণ্ট ফণ্ডকে বুঝাইবে। এবং

(৪) যে চাঁদা বা আমানত চাঁদাদাতা বা আমানতকারী চাহিলেই বা ইচ্ছা করিলেই ফেরত পাইতে পারেন না "বাধ্য হইয়া কৃত আমানত" বলিতে সেই চাঁদা বা আমানতকে এবং ঐ ফণ্ডের বিধি অনুসারে ঐ চাঁদা বা আমানতী টাকা সম্বন্ধে কোন অর্থসাহায্য জমা করা হইয়া থাকিলে কিম্বা সুদ উৎপন্ন হইয়া থাকিলে সেই অর্থসাহায্য ও সুদকেও বুঝাইবে।

A Bill to amend the law relating to Government and other Provident Funds.

৩ ধারা। (১) কোন গবর্ণমেণ্টের বা রেলওয়ে প্রবিডেণ্ট ফণ্ডে কোন চাঁদাদাতা বা আমানতকারীর মৃত্যু হইলে এবং ঐ ফণ্ডের বহিতে তাঁহার নামে যে টাকা জমা থাকে তাহা দুই সহস্রের বেশী না হইলে, ঐ টাকা পাইবার অধিকারী ব্যক্তিকে যে কর্ম্মচারীর উহা দেওয়া কর্ত্তব্যকর্ম্ম তিনি নিম্নলিখিতরূপে ঐ টাকা দিতে পারিবেন।—

চাঁদাদাতা বা আমানতকারীর মৃত্যু হইলে গবর্ণমেণ্টের প্রবিডেণ্ট ফণ্ড বা রেলওয়ে প্রবিডেণ্ট ফণ্ড হইতে টাকা দিবার কথা।

(ক) তিনি মৃত চাঁদাদাতা বা আমানতকারীর যে কোন একজিকিউটর উইল প্রমাণিত করিয়াছেন তাঁহাকে উহা দিতে পারিবেন।

(খ) যদি তাঁহার এরূপ প্রতীতি হয় যে কোন উইল নাই কিম্বা যদি চাঁদাদাতা বা আমানতকারীর মৃত্যুর পর তিন মাসের মধ্যে কোন উইল তাঁহার নিকট উপস্থিত করা না হয় তাহা হইলে তিনি ফণ্ডের বিধি অনুসারে ঐ টাকা গ্রহণ করিবার অধিকারী যে কোন ব্যক্তিকে কিম্বা বিপরীত ভাবের ফণ্ডের কোন বিধি না থাকিলে মৃত চাঁদাদাতা বা আমানতকারী ঐ টাকা গ্রহণ করণার্থ যে কোন ব্যক্তির লিখিয়া নামোল্লেখ করিয়াছেন সেই ব্যক্তিকে উহা দিতে পারিবেন।

(গ) ইহার পূর্ব্বে যে স্থলের বিধান করা হয় নাই এরূপ কোন স্থলে তিনি যে কোন ব্যক্তিকে ঐ টাকা গ্রহণ করিবার অধিকারী বলিয়া বিবেচনা করেন তাঁহাকে উহা দিতে পারিবেন।

(২) এই আইনের আরম্ভের সময় কোন মৃত চাঁদাদাতা বা আমানতকারীর নামে যে টাকা জমা থাকে (১) প্রকরণের বিধান সেই টাকা সম্বন্ধে খাটান যাইতে পারিবে।

৪ ধারা। এই আইনের আরম্ভের পর কোন গবর্ণমেণ্টের বা রেলওয়ে প্রবিডেণ্ট ফণ্ডে বাধ্য হইয়া কৃত যে সকল আমানত থাকে তাহা ঐ ফণ্ডে কোন চাঁদাদাতা বা আমানতকারীর বিরুদ্ধে প্রদত্ত কোন আদালতের ডিক্রী বা হুকুম অনুসারে ক্রোক করা যাইতে পারিবে না।

গবর্ণমেণ্টের ও রেলওয়ে প্রবিডেণ্ট ফণ্ড ক্রোক করিতে না পারিবার কথা।

৫ ধারা। এই আইনের বিধানানুসারে সরল অভিপ্রায়ে কোন কার্য্য করা হইলে বা করিবার মানস থাকিলে তৎসম্বন্ধে কোন ব্যক্তির বিরুদ্ধে কোন মোকদ্দমা বা আইনঘটিত অপর কোন কার্য্যানুষ্ঠান হইতে পারিবে না।

এই আইন অনুসারে সরল অভিপ্রায়ে কোন কার্য্য করা হইলে তজ্জন্য সংরক্ষণের কথা।

৬ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব রাজকীয় গেজেটে বিজ্ঞাপন দিয়া আপন বিবেচনানুসারে স্থানীয় কর্তৃপক্ষদের ঋণ গ্রহণ বিষয়ক ১৮৭৯ সালের আইনের অর্থ নির্দ্দিশানুযায়িক কোন স্থানীয় কর্তৃপক্ষ কর্ত্তৃক আপনার চাকরদিগের উপকারার্থ স্থাপিত অপর কোন প্রবিডেণ্ট ফণ্ড সম্বন্ধে এই আইনের বিধান প্রচলিত করিতে পারিবেন।

অপর প্রবিডেণ্ট ফণ্ড সম্বন্ধে এই আইন প্রচলিত করিবার ক্ষমতার কথা।

৭ ধারা। কোন ইয়োরোপীয় আপিসর, সনন্দ প্রাপ্ত নহেন এরূপ আফিসর কিম্বা সৈনিকের শ্রীশ্রীমতীর চাকরিতে ভারতবর্ষে মৃত্যু হইলে তাঁহার কিম্বা যে কোন ইয়োরোপীয় মৃত্যুকালে ঐ চাকরী হইতে পলাতক ছিলেন তাঁহার ইষ্টেটের টাকা সম্বন্ধে ৩ ধারায় যাহা কিছু আছে তাহা খাটিবে না।

সৈনিকদিগের ইষ্টেট সম্বন্ধে বাঁচাইবার কথা।

## অভিপ্রায় ও হেতুর বিবরণ।

একণে যেরূপ আইন আছে তাহাতে কোন প্রবিডেণ্ট ফণ্ডের কোন চাঁদাদাতা বা আমানতকারীর মৃত্যু হইলে মৃত্যু কালে তাঁহার নামে যে টাকা জমা থাকে তাহা যতই অল্প হউক, প্রোবেট, ধনাধ্যক্ষতাপত্র, বা উত্তরাধিকারিত্বের সার্টিফিকেট উপস্থিত করা না হইলে সেই টাকা দিবার বিধান নাই। অনেক স্থলেই অল্প টাকা জমা থাকে, এবং অনভিজ্ঞতা বশতঃ ও প্রোবেট প্রভৃতি লওয়া ব্যয় ও কষ্টসাধ্য বলিয়া সম্ভবতঃ উক্ত জমা টাকার অধিকাংশই দাওয়া করা হয় না ও থাকিয়া যায়। ইহাতে প্রবিডেণ্ট ফণ্ডের দরিদ্র শ্রেণীর চাঁদাদাতাদিগের অর্থাৎ যাহাদের উপকারার্থ ঐ সকল ফণ্ড রক্ষা করা হয় তাহাদিগের স্বত্বাভিষিক্তগণের বিশেষ কষ্ট হইয়া থাকে। গবর্ণমেণ্টের সেবিংস ব্যাঙ্কে আমানতী টাকা সম্বন্ধে একণে যেরূপ কার্য্য হইয়া থাকে তদনুসারে একটী নির্দ্দিষ্ট পরিমাণের বেশী না হয় এমন জমা টাকা সম্বন্ধে পূর্ব্বোক্তরূপ কষ্ট ও অসুবিধা দূর করিবার প্রস্তাব করা যাইতেছে।

২। অধিকন্তু ভারতবর্ষের গবর্ণমেণ্টকে এইরূপ উপদেশ দেওয়া হইয়াছে যে কোন প্রবিডেণ্ট ফণ্ডের চাঁদদাতা বা আমানতকারীর নামে যে টাকা জমা থাকে তাহা তাঁহার বা স্থল বিশেষে তাঁহার ইষ্টেটের নিকট ঐ ফণ্ডের ঋণ বলিয়া গণ্য এবং নিম্নলিখিত কোন একটি ঘটনা হইলে অর্থাৎ কর্ম্ম হইতে তাঁহার অবসর গ্রহণ, মৃত্যু, পদচ্যুতি বা ত্রুটি হইলে ঐ ঋণ পরিশোধযোগ্য হয় বলিয়া ঐ ঋণ যতদিন পরিশোধযোগ্য না হয়

অর্থাৎ উপরিলিখিত কোন একটি ঘটনা না ঘটে ততদিন দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ২৬৬ ধারানুসারে আদালত ঐ জমা টাকা ক্রোক করিতে পারেন না। সুতরাং কোন চাঁদাদাতা বা আমানতকারীর মৃত্যু হইলেই, তাঁহার নামে জমা টাকা ক্রোক করা যাইতে পারে এবং তাহা হইলেই ঐ ফণ্ডের উদ্দেশ্য ব্যর্থ হইয়া যাইতে পারে ও যাহাদের হিতার্থে মৃত ব্যক্তি চাঁদা দিয়াছিলেন তাহাদের কোন উপকারই হইল না। অতএব উক্ত টাকা ক্রোক হইতে রক্ষা করিবার প্রস্তাব করা হইল।

৩। পাণ্ডুলিপিখানি প্রথমতঃ কেবল গবর্ণমেণ্টের ও রেলওয়ে প্রবিডেণ্ট ফণ্ড সম্বন্ধেই খাটিবে। কিন্তু ৬ ধারায় এরূপ বিধান করা হইয়াছে যে স্থানীয় কর্ত্তৃপক্ষদের ঋণ গ্রহণ বিষয়ক ১৮৭৯ সালের ১১ আইনের অর্থ নির্দ্দেশানুযায়িক কোন স্থানীয় কর্ত্তৃপক্ষ কর্ত্তৃক আপনার চাকরদিগের উপকারার্থ স্থাপিত অপর কোন প্রবিডেণ্ট ফণ্ড সম্বন্ধেও এই আইনের বিধান প্রচলিত করা যাইতে পারিবে।

এম্. ডি, কালমার্স,

১৮৯৬ সাল, ২৬এ সেপ্টেম্বর। এস, হার্ব্বি জেম্‌স্,

ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

CHUNDER NATH BOSE,
*Bengali Translator.*

## LAND ADVERTISEMENTS. ভূমিবিষয়ক ইস্তাহার।

### জিলা ত্রিপুরা।

### জমিদারি বিক্রয়ের বিজ্ঞাপন খ।

১৮৫৯ সালের ১১ আইনের ৫ ও ১৩ ধারামতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, যদি নিম্নের লিখিত বাকী রাজস্ব আগামী রাজস্ব দিবার শেষ দিনে অর্থাৎ ১৮৯৬ ইং ২৮শে সেপ্টেম্বর তারিখে বা তৎপূর্ব্বে না দেওয়া হয় তাহা হইলে ত্রিপুরা জিলার অন্তর্গত নিম্নলিখিত মহালগুলি বা মহালের অংশগুলি উক্ত জিলার কালেক্টর সাহেবের আফিসে উক্ত বাকী রাজস্বের জন্য ১৮৯৬ ইং ৫ই ডিসেম্বর তারিখে বেলা ১২ টার সময় নিলামে বিক্রয় করা যাইবে। ১৮৯৬ ইং ২১শে আগষ্ট।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| তৌজির নম্বর। | মহাল ও পরগণার নাম। | সম্পূর্ণ মহালের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইবে কি না। | কেবলমাত্র অংশ বিক্রয় হইলে ঐ অংশ বা ঐ২ অংশের বিশেষ বিবরণ। | যে সম্পত্তি বিক্রয় হইবে তাহার মালিকগণের নাম। | কোন অংশমাত্র বিক্রয় হইলে ঐ অংশের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইলে তাহার বাকী। | কোন অংশমাত্র বিক্রয় হইলে তাহার বাকী। | যে দাবির জন্য নিলাম হইবে তাহার প্রকার ও পরিমাণ। |
| ৪৯ নং ২ তৌজি। ৫২৪নং এঃ। | তপে দুর্গাপুর হিঃ।/৬॥= ক্রান্ত। | ২৪৮৫।√ ৫১১ | আংশিক | ষোল আনা রকমে হিঃ ।/৬॥ =ক্রান্ত | মাহামুদ গাজী চৌধুরী গং। | ৮২৮॥০ | ...... | ৩৫/৯ | ১৮৯৬ ইং ২৮ জুনের দেয়। ৩৫/৯ দেওয়ানী আদালত কর্ত্তৃক ক্রোকী মহাল। |
| ৯৩৩নং তৌজি। ৮৮নং এঃ। | পং বরদাখাত জোয়ার দৌলতপুর। | ১৪৩৬৮০ | সম্পূর্ণ | ...... | উমানাথ ঘোষ গং। | ...... | ৮৬।√৭ | ...... | ১৮৯৬ ইং ২৮ জুনের দেয় ৮৬।√৭ পাই ১২৬১ বাং হইতে ১৩১০ বাং পর্য্যন্ত ৫০ বৎসর মেয়াদে দেওয়ানী আদালত কর্ত্তৃক ক্রোকী মহাল। |

টীকা।—যে স্থলে উপকরক্ত বর্ণনাপত্রের ৫.৭ ও ৯ ঘরে কোন অংশ মাত্র বিক্রয় হইবে বলিয়া লিখিত আছে সেই স্থলে ইহা বুঝিতে হইবে যে ঐ অংশের নিমিত্ত স্বতন্ত্র হিসাব রাখা হইয়া থাকে ও মহালের অন্য বা অন্যান্য অংশ বিক্রয় হয় না।

যেং প্রকারের বাকির এই ইস্তাহারের ফারম ব্যবহার হইবে তাহা আইনের ১ ধারাতে উল্লিখিত আছে এবং তদনুসারে ১০ ঘরের বিবরণ লিখিতে হইবে।

TIPPERA COLLECTORATE,
*The 2nd September 1896.*

C. A. RADICE,
*Offg. Collector.*

